*Written according to the revised syllabus prescribed by the West Bengal Board of Secondary Education for Classes IX, X & XI of Higher Secondary & Multipurpose Schools.*
*( Vide Board's Press Notification No. Syll-PN/2/68 dated 9 5. 1968. )*

উচ্চ মাধ্যমিক

আধুনিক

# ব্যবসা ও বাণিজ্যের ভূমিকা

## ELEMENTS OF COMMERCE
Including Business Method & Correspondence

● নবম, দশম ও একাদশ শ্রেণীর জন্য ●

***Recommended by the West Bengal Board of Secondary Education (Vide No. TB/1 dated 22.12.69).***


সন্তোষকুমার মিত্র, এম. এ. [ কম ]
প্রধান অধ্যাপক, বাণিজ্যিক বিষয়সমূহ, চারুচন্দ্র কলেজ ( সান্ধ্য ), কলিকাতা
অনিলকুমার বসাক, এম. এ. [ ইকন. ]
অধ্যাপক, অর্থবিদ্যা, চারুচন্দ্র কলেজ ( সান্ধ্য ), কলিকাতা



[illegible]

[illegible]

বিদ্যোদয় লাইব্রেরী প্রাইভেট লিমিটেড
৭২ মহাত্মা গান্ধী রোড ॥ কলিকাতা ৯
৮/৩ চিন্তামণি দাস লেন ॥ কলিকাতা ৯

পরিমার্জিত সংস্করণ

২৫শে বৈশাখ, ১৩৬৭

প্রচ্ছদ

বিভূতি সেনগুপ্ত

মূল্য

ছয় টাকা

বোধোদয় লাইব্রেরী প্রাইভেট লিমিটেড-এর পক্ষে শ্রীমনোমোহন মুখোপাধ্যায় কর্তৃক প্রকাশিত এবং জ্ঞানোদয় প্রেস, ১৭ হায়াৎ খান লেন, কলিকাতা-৯ হইতে শ্রীঅরুণকুমার চট্টোপাধ্যায় কর্তৃক মুদ্রিত ॥

*Revised Syllabus Prescribed by the West Bengal Board of Secondary Education for the Commerce Group of Higher Secondary Courses*

# ELEMENTS OF COMMERCE

(Including Business Method and Correspondence).

## Classes IX & X.

**1. Introductory :**

Division of Labour; Specialisation and Exchange; National and inter-national; inter-dependence and co-operation through Commerce.
Classification of business activities and services—Industry, trade and commerce.
Meaning of the word "Commerce": Commerce in a broader sense comprises all those activities which are concerned with distribution of the goods and services so that these may reach the consumers with a minimum of inconvenience.

**2. Divisions and sub-divisions of Commerce :**

Trade, transport, banks, insurance, warehousing, advertising, stock and commodity markets, post office, Direct services specially professional and Governmental services for regulation and information.
(General idea about the purposes and functions is only to be given with reference to conditions in West Bengal and India.)

**3. Home Trade :**

(a) Retail: Functions of the retailer—types of retail business: Unit retailer, multiple shop, chain store, departmental store.
(b) Wholesale Trade: Functions of the wholesaler—His role as a middleman—Organisation of the wholesale business.
(The purposes and functions of the different units of trade are only to be discussed and not the procedure and methods adopted).

**4. Buying and Selling Goods :**

(a) Three aspects of buying-selling transaction—goods, delivery of goods, and payment.
(b) Goods: Quality, Trade Mark or Brand, Unit of sale, Packing, etc.
(c) Delivery of Goods: Time of delivery—Mode of carriage—distance, speed and cost of carriage determining the mode.
(d) Payment: (i) Price—Catalogue and price-list, Trade and Cash discounts.
(ii) Time of payment—Ready, prompt, credit, deferred, instalment, hire-purchase.
(iii) Method of Payment—Cash, Postal Orders, Telegraphic Money Orders, Money Orders, Cheques, Bank Drafts.
(Common trade terms like quotation, tender, contract, etc. are to be explained.)

**5. Illustrative Development of a Transaction in Home Trade and Documents and Correspondence used :**
Letter of enquiry, reply, order, packing sheet, invoice and statements, debit and credit notes, letter of remittance and the forms of the instruments of remittance, receipt.

**6. Capital, Turnover and Profit :**
(a) Functions, types and forms of capital for a trader.
(b) Profits—Gross and net profits ascertained gross profits over a period—net profit as a percentage on turnover—gross profits as a percentage on turnover, expenses as a percentage on turnover.
(c) Profits and Capital.

**7. Different forms of Business Units :**
Sole trader—Family Business, Partnership. Private and Public Limited Companies—Government Companies, Co-operative Societies—State Undertakings.
The distinctive features of each with particular reference to ownership and distribution of profits.
(Idea of limited liability to be introduced and the types of capital and/or shares are to be briefly explained. The details of organisation should be avoided and only the broad purposes of these different forms are to be discussed.)

**8. Internal Organisation of a Merchant's Office :**
(i) The functions of the office; a general view of its work. The work in a small office. The work in a large office. The allocation of duties and the services performed by Juniors.
(ii) Various departments and sections—Cash, Accounts, Purchase, Sales, Type, Despatch, Record, Filing, Stores, etc.
(iii) Office Routine : Treatment of incoming letters, receiving orders, indexing of letters, precis writing, office notes, despatch, filing, etc.
(iv) Communications : Telephones, Teleprinters, Telegrams, Cablegrams.
(v) Commercial Correspondence : Features of business letters. Need for simplicity, brevity and precision Drafting of telegrams.
(vi) Usual office equipment and organisation of office works : Typewriters, Duplicating Machines, Telephones, various types of files, Franking Machines.
(vii) Postal communication and Services—as means of communication and making payments. General knowledge about the rules as to posting—registration, parcel, express delivery, etc.

**9. Banking :**
(i) Saving Banks—Saving Bank Accounts.
(ii) Commercial Banks—Functions—Deposit and Current accounts—Loans and Overdrafts, Cheque system—various kinds of cheques.

**10. Insurance :**
General principles underlying different types of insurance —Fire, Marine and Accident as means for spreading of business risks. Fidelity Guarantee Bond, Cash in transit Insurance, Workmen's Compensation, Employees' State Insurance.
The idea of "insurable interest" and of utmost good faith in Insurance contracts.

## Class XI

1. Reasons for Foreign Trade—Nature, extent and general pattern of foreign trade of India—Outline of the general procedure in the Import and Export goods. Organisation of Foreign Trade—Documents used in Import & Export Trade.
Customs and Excise Duties—Advalorem and Specific. Different types of invoices on the basis of apportionment of delivery cost between the importer and the exporter. Method of payment in foreign trade—Bills of Exchange, Letters of Credit.
2. Special market—Commodity Exchanges, Auctions and Stock Market.
3. Warehousing of goods—Services of a warehouse and their importance in business.
4. Salesmanship and Advertisement—Objects of advertisement and publicity.
5. Consolidation of the whole course and its applications through problems like the following:
   (a) How to deal with a purchase or a sale transaction from the stage of first negotiations to final payment and delivery.
   (b) How to book goods for transport by railways and what formalities and documents are to be used.
6. Training in Office Routine and Practice preferably through the "Office Practice Room" which each School should have one.

*Distribution of Marks:*

**Paper I: Elements of Commerce—100 marks.**

The following topics of the syllabus fall under this paper:—

**(a) Classes IX and X:**

(1) Introductory; (2) Divisions and subdivisions of Commerce; (3) Home Trade; (4) Buying and Selling Goods; (6) Capital, Turnover and Profit; (7) Different forms of Business Units; (9) Banking; (10) Insurance.

**(b) Class XI:**

(1) Reasons for Foreign Trade; (2) Special Markets; (3) Warehousing of Goods.

**Paper II: Business Method and Correspondence—100 marks.**

The following topics of the syllabus fall under this paper:—

**(a) Class IX and X:**

(4) Buying and Selling Goods; Methods and procedure.

(5) Illustrative Development of a transaction in Home Trade and Documents and Correspondence used.

(8) Internal Organisation of a Merchant's Office: various departments—office routine—communications—commercial correspondence—office equipments—postal information.

(9, 10) Procedure and Methods: Banking and Insurance.

**(b) Class XI :**

(1) Foreign Trade methods and documents used.
(4) Salesmanship and Advertisement.
(5) Consolidation of the whole course and its application through specific problems.
(7) Training in office routine and practice.

N. B.—30 marks to be reserved for Commercial Correspondence.

# বিষয়সূচী

## প্রথম ভাগ ঃ নবম ও দশম শ্রেণী

## দ্বিতীয় ভাগ ঃ একাদশ শ্রেণী

# ১ ভূমিকা
## Introduction

বাণিজ্যে বসতে লক্ষ্মীঃ
তদৰ্দ্ধং কৃষিকর্ম্মণি
তদৰ্দ্ধং রাজসেবায়াম্
ভিক্ষায়াং নৈব নৈব চ ॥

চাণক্যের নামে প্রচলিত এই সুপরিচিত শ্লোকটির বক্তব্য মোটামুটি এই যে, কৃষিকর্ম, চাকুরী এবং ভিক্ষা, ইহাদের তুলনায় বাণিজ্যেই সর্বাধিক উপার্জন সম্ভব। সেজন্য একমাত্র বাণিজ্যেই লক্ষ্মী বিরাজ করেন। সুতরাং বাণিজ্য যাহাদের জীবিকা, তাহাদের লক্ষ্মীর অর্থাৎ ধনসম্পদের সেবক বলা হয়। ইহা হইতে প্রাচীন ভারতে বাণিজ্যকে কিরূপ গুরুত্বপূর্ণ বলিয়া সকলে মনে করিত তাহার পরিচয় পাওয়া যায়।

আমাদের দেশে এই শ্লোকটির প্রচলনের একটি কারণও আছে। সুদূর অতীতে ভারতবর্ষের দুঃসাহসী বণিকগণ চীন হইতে রোম, গ্রীস এবং মিশর পর্যন্ত তৎকালীন পৃথিবীর একপ্রান্ত হইতে অপর প্রান্ত অবধি নানা দ্রব্যসম্ভার বহন করিয়া নিজেদের সৌভাগ্য সৃষ্টির সঙ্গে সঙ্গে বিদেশের সহিত স্বদেশের এক ঘনিষ্ঠ যোগসূত্র রচনা করিয়াছিলেন। এই বাণিজ্যিক যোগসূত্র বাহিয়া সেদিন ভারতের সহিত নানাদেশের সংস্কৃতির এক অপূর্ব পরিচয় ও আদান-প্রদান ঘটিয়াছিল। ইন্দোনেশিয়ায়, কম্বোজে ও শ্যাম দেশে তাহার পরিচয় আজিও বিদ্যমান। অতীত যুগে বঙ্গদেশও যে এক্ষেত্রে পশ্চাতে পড়িয়া ছিল না তাহার পরিচয় মনসা-মঙ্গলের চাঁদ সদাগরের সপ্তডিঙ্গার কাহিনীতে, চণ্ডী-মঙ্গলের ধনপতি ও শ্রীমন্ত সদাগরের কাহিনীতে আমরা পাই।

আজ নূতন করিয়া ভারতের সহিত বিশ্বের যখন পরিচয় ঘটিতেছে, তখন স্বভাবতই ভারতের বাণিজ্যের পূর্বগৌরব উদ্ধার ছাড়া তাহা সম্পূর্ণ হইবে না। স্বাধীন ভারতের বৈষয়িক উন্নতিতে, বিশ্বের অগ্রসর দেশগুলির সহিত সমকক্ষতায় দাঁড়াইবার প্রচেষ্টায় এইজন্যই বাণিজ্যের একটি বিশিষ্ট ভূমিকা বর্তমান। এই কারণে বর্তমানকালে বাণিজ্যবিদ্যা শিক্ষার গুরুত্ব দিনের পর দিন বৃদ্ধি পাইতেছে।

## বাণিজ্যবিদ্যা শিক্ষার প্রয়োজনীয়তা

আধুনিক কালের বাণিজ্য যেরূপ অতীতকালের বাণিজ্য হইতে পৃথক, তেমনি আধুনিক বাণিজ্যবিদ্যা শিক্ষা করিবার পদ্ধতিও প্রাচীনকাল হইতে স্বতন্ত্র। প্রাচীনকালে ভারতে শুধু বণিকশ্রেণীর সন্তান ছাড়া অপর কেহ বাণিজ্যে নিযুক্ত হইতে পারিত না ; এবং শৈশব হইতেই বণিক পরিবারের সন্তানগণ পারিবারিক আবহাওয়ার মধ্যে বড় হইয়া পিতৃ-পিতামহের ঐতিহ্য লাভ করিয়া বাণিজ্যে পারদর্শী হইত। আর আধুনিক কালে পাশ্চাত্য শিক্ষার মহিমায় বাণিজ্যে যেমন সর্বশ্রেণীর অধিকার প্রবর্তিত হইয়াছে, তেমনি উহা সম্ভব করিবার জন্য বাণিজ্যের মূল তত্ত্ব এবং রীতি নীতি পদ্ধতি শিক্ষাদানের প্রথাও প্রবর্তিত হইয়াছে। অবশ্য একথা বলা যাইতে পারে যে, দেশে ও বিদেশে যাঁহারা বাণিজ্যের ক্ষেত্রে সাফল্যের কীর্তি রাখিয়া গিয়াছেন, তাঁহারা হয়ত কেহই বিদ্যালয়ে বাণিজ্যবিদ্যা শিক্ষা লাভ করিয়া পরে কার্যক্ষেত্রে সাফল্য লাভ করেন নাই। জামসেদজী টাটা, হেনরী ফোর্ড প্রভৃতি বিখ্যাত শিল্পপতিগণ কেহই বাণিজ্যবিদ্যা শিক্ষা লাভ করেন নাই। এজন্য অনেকে বলেন যে, শিল্পের নেতারা প্রতিভা লইয়াই জন্মগ্রহণ করেন ; শিক্ষা দিয়া তাঁহাদের তৈয়ারি করা যায় না (Captains of industry are born, not made)। কিন্তু বর্তমানকালে এ চিন্তা আর সঠিক নহে। কারণ পূর্বের তুলনায় আধুনিক কালে ব্যবসা-বাণিজ্য ও শিল্প-কারবার এরূপ জটিল হইয়া পড়িয়াছে, পণ্যের বাজারে এত তীব্র প্রতিযোগিতা দেখা দিয়াছে এবং ব্যবসা-বাণিজ্যের ক্ষেত্র এত বিরাট আকার ধারণ করিয়াছে যে, কারবার সংক্রান্ত তত্ত্বগত এবং হাতে-কলমে শিক্ষাগ্রহণ ছাড়া আর ইহাতে সাফল্যলাভ সম্ভব নহে। এজন্য বিজ্ঞান ও কলাবিদ্যার মত বাণিজ্যবিদ্যাও আধুনিক কালে একটি গুরুত্বপূর্ণ শিক্ষণীয় বিষয়ে পরিণত হইয়াছে।

---

# ২

# মানুষের প্রয়োজনসমূহ ও উহাদের তৃপ্তি

## Human Needs And Their Satisfaction

**প্রয়োজন বা অভাব ( Needs or Wants ) :** সকল প্রাণীর মধ্যে মানুষ সর্বাপেক্ষা উন্নত জীব। চিরদিনই মানুষ তাহার বর্তমান অবস্থায় সন্তুষ্ট না থাকিয়া আরও উন্নত ভাবে জীবন-যাপনের আকাঙ্ক্ষা দ্বারা পরিচালিত হইয়াছে। যেখানে অন্যান্য প্রাণীরা শুধু খাদ্য-পানীয়ের অভাব অনুভব করিয়াছে এবং উহা পাইলে পরিতৃপ্ত হইয়াছে, আদিম মানুষ সেখানে শুধু খাদ্য-পানীয়ের অভাবই অনুভব করে নাই, উহা ছাড়াও সে সর্বদাই সন্তোষজনক আশ্রয়ের অভাব, শীততাপ হইতে আত্মরক্ষার জন্য উপযুক্ত পরিধেয়ের অভাব অনুভব করিয়াছে। অভাবের এই ক্রমাগত বিরামবিহীন তাড়নাই মানুষকে বন্য বর্বর জীবন হইতে সুসভ্য জীবনে উন্নীত করিয়াছে।

মানুষ যতই তাহার অন্তরে আরও উন্নতভাবে বাঁচিবার তাগিদ অনুভব করিয়াছে, ততই সে উহার জন্য আরও বিবিধ দ্রব্যসামগ্রীর প্রয়োজন উপলব্ধি করিয়াছে। মানুষ অবিরাম উন্নততর জীবন-যাপনের তাগিদে অনবরত অসংখ্য দ্রব্যসামগ্রীর অভাব অনুভব করিয়া আসিতেছে এবং ঐ অভাববোধের তাড়নায় অভাব তৃপ্ত করিবার জন্য বিরামবিহীন রূপে বিবিধ ও বিচিত্র সামগ্রী প্রস্তুত বা উৎপাদন করিয়া চলিয়াছে। সে যতই এই সকল দ্রব্য উৎপাদন ও ব্যবহার করিতেছে, ততই তাহার জীবন-যাপন-প্রণালী উন্নত হইতেছে। কিন্তু ততই সে আরও অধিক দ্রব্যসামগ্রীর অভাব অনুভব করিতেছে।

**উৎপাদন ( Production ) :** মানুষ অভাব দূর করিবার জন্য যে কর্মে নিযুক্ত হয় তাহাই উৎপাদনকর্ম বা উৎপাদন। কিন্তু উৎপাদন শব্দটির প্রকৃত অর্থ কি? মানুষের প্রয়োজন মিটাইবার জন্য প্রকৃতি বহুবিধ উপকরণ মজুদ করিয়াছে। বিশাল উর্বর প্রান্তর, অতলান্ত সমুদ্র, সমুচ্চ পর্বতমালা, সুগভীর অরণ্য—ইহাদের মধ্যে মানুষের প্রয়োজনীয় বিবিধ উপকরণ লুক্কায়িত রহিয়াছে। ঐ সকল প্রাকৃতিক সম্পদ, যে অবস্থায় যে স্থানে যে আকারে রহিয়াছে, তাহা সরাসরিভাবে মানুষের অভাব তৃপ্তির উপযোগী নহে। এজন্য মানুষকে উহা সংগ্রহ করিয়া ঐগুলি ব্যবহারের উপযোগী না হওয়া পর্যন্ত নানা ভাবে পরিশ্রম করিতে হয়। প্রকৃতির উপজাত বিবিধ সম্পদ মনুষ্য-ব্যবহারের উপযোগী করিয়া

তুলিবার জন্য, তাহার অভাব তৃপ্তির উপযুক্ত করিবার জন্য মানুষের যাবতীয় প্রত্যক্ষ ও পরোক্ষ কর্ম বা শ্রমকেই 'উৎপাদন' বলিয়া গণ্য করা যাইতে পারে।

**শ্রমবিভাগ** ( Division of Labour ) : কিন্তু মানুষের অভাব যেমন সীমাহীন, তেমনি উহা ক্রমবর্ধমান। অপরদিকে, প্রত্যেকটি মানুষের কর্মক্ষমতা ও আয়ু অত্যন্ত সীমাবদ্ধ। ফলে, কাহারও পক্ষেই শুধু নিজের একক চেষ্টায় আপন প্রয়োজনীয় এত দ্রব্যসামগ্রী উৎপাদন করিয়া নিজ অভাব দূর করা সম্ভব নহে। সেজন্য বাধ্য হইয়া প্রত্যেকেই নিজ সামর্থ্য ও সুযোগ অনুযায়ী একটি বা কয়েকটি দ্রব্যের বা সেবাকর্মের উৎপাদনে আত্মনিয়োগ করে। ইহাই শ্রমবিভাগ। এজন্য সমাজে কেহ কৃষক, কেহ কারিগর, কেহ কর্মকার, কেহ কুম্ভকার, কেহ দোকানদার, কেহ উকীল, কেহ ডাক্তার, কেহ কেরানী, কেহ শিক্ষক, কেহ বা মহাজন, কেহ বা ব্যবসায়ী।

সুষ্ঠুরূপে জীবনযাত্রা পরিচালনার জন্য শ্রমবিভাগ অপরিহার্য। জীবনধারণের জন্য যখন বহুবিধ উৎপাদনের কার্য সম্পাদন করিতে হয়, তখন সকলে একসঙ্গে সকল প্রকার কার্যে আত্মনিয়োগ না করিয়া নিজ সামর্থ্য, পছন্দ এবং সুবিধামত ঐ সকল কাযের দায়িত্ব নিজেদের মধ্যে বণ্টন করিয়া লইলে অনেক সুষ্ঠুভাবে কার্যগুলি সম্পাদিত হইতে পারে। এজন্য সভ্যতার আদিমকাল হইতেই মানব সমাজে এই শ্রমবিভাগ প্রচলিত হইয়াছে।

**বিশেষায়ণ** ( Specialisation ) : প্রাচীন কালে মানুষে মানুষে কাজের বা শ্রমের বিভাগের ফলে সমাজে বিভিন্ন পেশার সৃষ্টি হইয়াছিল। উহাকে সরল শ্রমবিভাগ বলা যায়। আধুনিক কালে জনসংখ্যা বৃদ্ধি, মানুষের অভাববোধ বা প্রয়োজনীয় সামগ্রীর সংখ্যা ও পরিমাণ বৃদ্ধির ফলে শ্রমবিভাগ আরও বাড়িয়া গিয়াছে। এখন প্রত্যেক পেশার মধ্যেও কাজ বিভক্ত হইয়া পড়িতেছে। সকল শিক্ষক এক বিষয় পড়ান না, সকল চিকিৎসক সকল রোগের চিকিৎসা করেন না, কারখানায় একটি গোটা দ্রব্যের বিভিন্ন অংশ বিভিন্ন শ্রমিকগণ প্রস্তুত করেন, তাঁহাদের সকলের সমবেত শ্রমে সমগ্র দ্রব্যটি প্রস্তুত হয়। ইহাকে জটিল শ্রমবিভাগ বা বিশেষায়ণ বলে।

**শ্রমবিভাগের সুবিধা** : ইহাতে উৎপাদনের ক্ষেত্রে মানুষের দক্ষতা বাড়ে, তৈয়ারী দ্রব্যটির উৎকর্ষ বাড়ে, উৎপাদনে সময় কম লাগে, পুঁজি বা যন্ত্রপাতি কম লাগে ও উৎপাদনের পরিমাণ বাড়ে। কম সময়ে অধিক পরিমাণে উৎপাদন করা যায় বলিয়া উৎপাদনের খরচ কমে, এবং উহার ফলে জিনিসের দাম কমে। শ্রমিকের দক্ষতা ও নৈপুণ্য বাড়ে বলিয়া তাহার আয় যেমন বাড়ে, তেমনি কম খরচে

বেশি পরিমাণে উৎপন্ন হওয়ায় কম দামে সকলে অধিক পরিমাণে দ্রব্যসামগ্রী কিনিতে ও ভোগ করিতে পারে। সুতরাং সমগ্র সমাজ ইহাতে উপকৃত হয়।

**বিশেষায়ণ ও বিনিময় (Specialisation and Exchange):** মানুষের অভাব সর্বদাই বৃদ্ধি পাইতেছে বলিয়া অভাবপূরণের জন্য ক্রমান্বয়ে অধিক পরিমাণে দ্রব্যসামগ্রী উৎপাদন করা প্রয়োজন। সেজন্য সমাজে শ্রমবিভাগ অর্থাৎ বিশেষায়ণ ও শিল্পস্থানীয়করণ বৃদ্ধি পাইতেছে। ইহাতে প্রত্যেকে একটিমাত্র দ্রব্য উৎপাদনের ভার গ্রহণ করায় উৎপাদনের পরিমাণও বৃদ্ধি পাইতেছে। কিন্তু কেহই একটিমাত্র দ্রব্য ছাড়া অন্য কোন দ্রব্য, একটিমাত্র কার্য ছাড়া অন্য কোন কার্য করে না বলিয়া অপরের নিকট হইতে তাহার প্রয়োজনীয় অন্যান্য দ্রব্যাদি সংগ্রহ করিতে হয়। চাষী ও তাঁতী দুই জনে দুইটি সম্পূর্ণ ভিন্ন দ্রব্য উৎপাদন করে, একজন ধান ও অপরজন কাপড়। চাষীর কাপড় চাই, তাঁতীর ধান চাই। তাহার উদ্বৃত্ত ধান হইতে কিছু ধান চাষী তাঁতীকে দিলে, তাঁতীও তাহার উদ্বৃত্ত কাপড় হইতে চাষীকে একখানা কাপড় দিতে পারে। এইরূপে প্রত্যেকে তাহার নিজের অভাব পূরণ করিতে গিয়া অপরের অভাব পূরণেও সাহায্য করিতেছে। অপরের নিকট হইতে কোন দ্রব্য লইতে হইলে উহার পরিবর্তে সে চায় এমন কোন দ্রব্য তাহাকে দিতে হইবে। এইরূপে এক দ্রব্যের পরিবর্তে অপর দ্রব্য সংগ্রহ করিতে হয়। ইহাকে ক্রয়-বিক্রয় বা বিনিময় (Exchange) বলে।

এইরূপে, মানুষের ক্রমবর্ধমান অভাব দূর করিবার জন্য উৎপাদন বৃদ্ধির প্রয়োজন দেখা দিয়াছে। উৎপাদন বৃদ্ধির জন্য শ্রমবিভাগ ও বিশেষায়ণ সমাজে প্রচলিত হইয়াছে। বিশেষায়ণের দরুন বিনিময়ের প্রয়োজন দেখা দিয়াছে।

**জাতীয় ও আন্তর্জাতিক সহযোগিতা ও পরস্পর নির্ভরশীলতা:** মানুষের অফুরন্ত ও ক্রমবর্ধমান প্রয়োজন মিটাইবার জন্য যে শ্রমবিভাগ ও বিশেষায়ণের সৃষ্টি হইয়াছে এবং তাহা হইতে ক্রয়-বিক্রয় বা বিনিময়ের উৎপত্তি ঘটিয়াছে, তাহা

মানুষের প্রয়োজনসমূহ ও উহাদের তৃপ্তি

কেবল দেশের এক অঞ্চলের বিভিন্ন ব্যক্তির মধ্যে সীমাবদ্ধ নাই। তাহা যেমন একই দেশের বিভিন্ন অঞ্চলের মধ্যে ছড়াইয়া পড়িয়াছে, তেমনি তাহা বিভিন্ন দেশের মধ্যেও বিস্তারিত হইয়াছে। ইহার ফলে একই দেশের বিভিন্ন অঞ্চলের মানুষের মধ্যে শ্রমবিভাগ ও বিশেষায়ণ ঘটিয়া বিভিন্ন অঞ্চলের সুযোগ-সুবিধা অনুযায়ী বিভিন্ন শিল্পের উৎপত্তি ঘটিয়াছে এবং দেশের বিভিন্ন অঞ্চলের মানুষ অভ্যন্তরীণ বাণিজ্য অর্থাৎ দেশের মধ্যে দ্রব্যসামগ্রীর বিনিময়ের দ্বারা পরস্পরের অভাবপূরণে পরস্পরের সহযোগিতা করিতেছে, পরস্পরের উপর নির্ভরশীল হইয়া পড়িয়াছে। তেমনি আবার বিভিন্ন দেশের মধ্যেও শ্রমবিভাগ ও বিশেষায়ণ বিস্তার লাভ করায় আপন আপন সুযোগ-সুবিধা অনুসারে বিভিন্ন দেশে বিভিন্ন প্রকার শিল্পের উন্নতি ঘটিয়াছে এবং উহারা আপন আপন সামগ্রীর বিনিময়ে আন্তর্জাতিক বাণিজ্যের মধ্য দিয়া পরস্পরের নিকট হইতে আপন আপন প্রয়োজনীয় সামগ্রী সংগ্রহ করিয়া স্বীয় অভাব তৃপ্ত করিতেছে।

এইভাবে শ্রমবিভাগ ও বিশেষায়ণ হইতে যে বিনিময়ের উৎপত্তি ঘটিয়াছে, তাহা বিভিন্ন দেশের মধ্যে আন্তর্জাতিক বাণিজ্যের রূপ ধারণ করিয়া বিভিন্ন দেশকে পরস্পরের অভাব পূরণে পরস্পরের সহিত সহযোগিতা করিতে উৎসাহিত করিতেছে এবং উহাদের পরস্পর নির্ভরশীলতা বৃদ্ধি করিতেছে।

**বিনিময়ের জটিল প্রক্রিয়ার মাধ্যমে বিবিধ কার্যাবলী ও পেশার উদ্ভব :** মানুষের বহুবিচিত্র সীমাহীন ও ক্রমবর্ধমান অভাব দূর করিবার জন্য অবিরাম যে বিপুল বিচিত্র দ্রব্যসম্ভার পৃথিবীর সর্বত্র উৎপাদনকারিগণ উৎপাদন করিয়া চলিয়াছে, তাহা ভোগকারী ক্রেতার নিকট না পৌঁছান পর্যন্ত অভাবতৃপ্তি ঘটিবে না। দ্রব্যসামগ্রীর ক্রয়-বিক্রয় বা বিনিময়ের মধ্য দিয়াই উহারা ভোগকারীর নিকট পৌঁছিয়া মানুষের অভাব পূরণ করিতেছে। সুতরাং অভাবতৃপ্তির জন্য দ্রব্যসামগ্রীর উৎপাদনের যেমন প্রয়োজন, তেমনি প্রয়োজন বিনিময়েরও। দ্রব্যসামগ্রীর উৎপাদনে যেমন শ্রমবিভাগ প্রচলিত হইয়াছে, তেমনি আবার একদল ব্যক্তি বা প্রতিষ্ঠান ক্রয়-বিক্রয় বা বিনিময়ের ভারও লইয়াছে। ইহাও শ্রমবিভাগ। কিন্তু ইহাতেও বর্তমানে জটিল শ্রমবিভাগ দেখা দিয়াছে। ফলে ক্রয়-বিক্রয়ে অংশগ্রহণকারিগণের মধ্যেও নানারূপ পৃথক-পৃথক কার্য ও পেশার উৎপত্তি ঘটিয়াছে।

পশ্চিমবঙ্গের পাটচাষীরা যে পাট ফলাইতেছে, তাহা ফড়িয়া বা দালাল নামে ক্ষুদ্র ব্যবসায়ীরা অল্পাধিক পরিমাণে কিনিয়া নৌকা বা গরুর গাড়ী করিয়া (পরিবহণ) বড় বড় পাইকারী পাট ব্যবসায়িগণের গুদামেই পৌঁছাইয়া তথায়

বিক্রয় করিতেছে। পাইকারী ব্যবসায়ীরা তাহা একসঙ্গে অধিক পরিমাণে কিনিয়া ও মজুদ করিয়া পরে রেলযোগে কলিকাতায় পাঠাইয়া চটকলগুলির নিকট বেচিতেছে। এজন্য যে বিপুল পরিমাণ টাকার দরকার তাহা উহারা ব্যাঙ্কের নিকট হইতে ধার লইতেছে এবং পাট বেচিয়া ঐ ঋণ শোধ করিতেছে। চটকলগুলি আবার ব্যাঙ্ক হইতে ঋণ লইয়া পাইকারী ব্যবসায়িগণের নিকট হইতে ঐ পাট কিনিয়া তাহাদের গুদামে মজুদ করিতেছে। সারা বৎসর ধরিয়া চটকলগুলি ঐ পাট হইতে দেশের ও বিদেশের ফরমাশ মত নানারূপ চটের কাপড়, বস্তা, থলিয়া ইত্যাদি প্রস্তুত করিয়া উহা রেল ও জাহাজ যোগে দেশের বিভিন্ন অঞ্চলে ও বিদেশে চালান দিতেছে। উহাদের দাম আদায়ের জন্য ব্যাঙ্কের মাধ্যমে সংশ্লিষ্ট দলিলপত্রগুলি পাঠাইতেছে ও ব্যাঙ্ক ঐ দাম আদায় করিয়া দিতেছে। কলিকাতা বন্দরের মধ্য দিয়া জাহাজে বোঝাই হইয়া ঐ পাটজাত দ্রব্যাদি বিদেশী আমদানিকারিগণের নিকট চলিয়া যাইতেছে। রপ্তানিকারীরা বা আমদানিকারীরা উহাদের আকস্মিক ক্ষয়ক্ষতি পূরণের জন্য বীমা করিয়া ঐ দ্রব্যগুলি পাঠাইতেছে বা লইয়া যাইতেছে।

এই দৃষ্টান্ত হইতে আমরা দেখিতেছি যে, বিনিময়ের ফলে ফড়িয়া, দালাল, ক্ষুদ্র ব্যবসায়ী, পাইকারী ব্যবসায়ী, পরিবহণ, ব্যাঙ্ক, বীমা প্রতিষ্ঠান ইত্যাদি নানারূপ কার্য, পেশা ও প্রতিষ্ঠানের উৎপত্তি ঘটিয়াছে। আমরা পরে ইহাদের আরও বিস্তারিত পরিচয় লইব।

# ৩ কারবারী কার্যকলাপ ও উহার শ্রেণীবিভাগ
## Business And Its Classification

### কারবারী কার্যকলাপ

সভ্যতার অগ্রগতির সাথে সাথে অভাব তৃপ্তির জন্য সমাজবদ্ধ মানুষের কার্যাবলী দিনের পর দিন ক্রমেই জটিল হইয়া উঠিয়াছে। অভাব তৃপ্তির জন্য এই ক্রমশ জটিলতর কার্যকলাপ হইতে কারবারী কার্যকলাপের জন্ম হইয়াছে। যে সকল কার্যকলাপের দ্বারা মানুষ তাহার অভাব পূরণ করিবার চেষ্টা করিতেছে, তাহাই অর্থনৈতিক কার্যকলাপ। এই কার্যকলাপগুলিকে ভোগ, উৎপাদন, বিনিময় ও বন্টন—এই চারিটি শ্রেণীতে বিভক্ত করা যায়।

ভোগ, উৎপাদন, বিনিময় ও বন্টন এই চারি প্রকার অর্থনৈতিক কার্যকলাপের মধ্যে উৎপাদন ও বিনিময় বা পণ্যবন্টন আমাদের সবিশেষ আলোচনার বিষয়বস্তু। বর্তমানকালে সকল উৎপাদনকারীই বিক্রয়ের জন্য উৎপাদন করে। সকলেরই লক্ষ্য উৎপাদিত দ্রব্যসামগ্রী বিক্রয় করিয়া মুনাফা উপার্জন করা, আয় উপার্জন করা। অতএব উৎপাদন ও বিনিময় ঘনিষ্ঠভাবে পরস্পর সংশ্লিষ্ট। এই দুইটি কার্যকলাপকে একত্রে কারবারী কার্যকলাপ ( Business Activities ) বলে। অন্যভাবে বলা যায়, মুনাফা অর্জনের উদ্দেশ্য লইয়া মানুষের অভাব দূর করিবার জন্য যে সকল কার্যকলাপ পরিচালনা করা হয়, এক কথায় তাহাই কারবার ( Business ) অথবা কারবারী কার্যকলাপ ( Business activities )।

## কারবারী কার্যকলাপের শ্রেণীভেদ

মুনাফা উপার্জনের উদ্দেশ্যে প্রাকৃতিক সম্পদ আহরণ, যন্ত্রপাতির সাহায্যে উহা রূপান্তরিত করিয়া মানুষের ব্যবহারোপযোগী করণ এবং পরিবহণের দ্বারা উৎপাদন কেন্দ্র হইতে ক্রেতাদের নিকট পৌঁছাইয়া দেওয়া পর্যন্ত যাবতীয়

কার্যকলাপই কারবারী কার্যকলাপের অন্তর্ভুক্ত। আমরা যাবতীয় কারবার-সংক্রান্ত কার্যকলাপকে উৎপাদন বা সংক্ষেপে শিল্প এবং বিনিময় বা বন্টনাত্মক কার্যাবলী বা সংক্ষেপে বাণিজ্য, এই দুই শ্রেণীতে ভাগ করিতে পারি।

### ক. উৎপাদন

প্রকৃতির নিকট হইতে নানাবিধ উপকরণ সংগ্রহ করিয়া উহার আকার ও

রূপ পরিবর্তন করা, স্থান পরিবর্তন করা, ব্যবহারের সময় পরিবর্তন করা অথবা সরাসরি একের শারীরিক বা মানসিক শ্রমের দ্বারা অপরের সেবা ইত্যাদি কার্যকেই উৎপাদন বলিয়া গণ্য করা হয়। উৎপাদন কর্মকে দুই ভাগে ভাগ করা যায়, শিল্পোৎপাদন এবং সেবাকর্ম উৎপাদন।

১. সেবাকর্ম ( Service ): ব্যাপক অর্থে শিল্পের দ্বারাই যাবতীয় দ্রব্যের উৎপাদন ঘটিয়া থাকে। দ্রব্য ছাড়াও আমরা একে অপরের শ্রম ভোগ করি। যেমন ডাক্তারের শ্রম, শিক্ষকের শ্রম, আইনজীবীর শ্রম, সৈন্য ও পুলিশের শ্রম ইত্যাদি। ইহাও উৎপাদন কর্ম, তবে ইহাদের উৎপাদন শিল্পের পর্যায়ে পড়ে না। এইগুলি সরাসরি উৎপন্ন শ্রম বা সেবাকর্ম।

২. শিল্প ( Industry ): ব্যাপক অর্থে শিল্প বলিতে প্রাকৃতিক উপকরণ আহরণ করিয়া উহার রূপ বা আকার পরিবর্তন করা বুঝায়। সুতরাং মানুষের যে সকল জীবিকা, কর্ম ও বৃত্তির দ্বারা প্রাকৃতিক দ্রব্য সংগৃহীত হয় ও উহার রূপান্তর ঘটে, তাহাই শিল্প। সংকীর্ণ অর্থে শিল্প শব্দটির দ্বারা দ্রব্য-উৎপাদনের কার্যকলাপকে বুঝায়। শিল্পগুলি তিন শ্রেণীর। একটি হইতেছে নিষ্কাশন ( extractive ) শিল্পসমূহ। কৃষিকার্য, মৎস্য-শিকার এবং কয়লা, লৌহ ইত্যাদি খনিজ দ্রব্য উত্তোলনকারী শিল্প ইহার অন্তর্গত। দ্বিতীয়টি হইতেছে সংগৃহীত বিভিন্ন উপকরণের দ্বারা নির্দিষ্ট প্রক্রিয়ার সাহায্যে বিভিন্ন দ্রব্যাদি উৎপাদনের শিল্পসমূহ ( manufacturing of processing ); যেমন ইস্পাত, যন্ত্রপাতি নির্মাণ, সুতী, পশম, রেশম বস্ত্র, রাসায়নিক শিল্প প্রভৃতি। এই জাতীয় শিল্পে বিভিন্ন কাঁচামালের সংমিশ্রণ, পরিবর্তন, রূপান্তর প্রভৃতির দ্বারা ব্যবহারোপযোগী দ্রব্য উৎপাদন করা হয়। তৃতীয়টি হইতেছে গঠনমূলক ( constructive ) শিল্প। গৃহ নির্মাণ শিল্প ইহার দৃষ্টান্ত।

### খ. বিনিময় বা পণ্য বণ্টনমূলক কার্যাবলী

দেশে বিবিধ প্রকারের দ্রব্যসামগ্রী উৎপাদনের পর, ভোগকারিগণের নিকট ঐগুলি পৌঁছাইবার বা বিক্রয়ের প্রয়োজন হয়। ইহাকে বন্টনমূলক বা বন্টনাত্মক কার্যাবলী ( Distributive Activities ) বা সংক্ষেপে বাণিজ্যিক

কার্যাবলী বলে। শিল্প অর্থাৎ উৎপাদনকার্য ও দ্রব্য বিক্রয় বা বিনিময় এই উভয়বিধ কার্য লইয়া কারবারী কার্যকলাপ সংগঠিত হয়।

## বাণিজ্য

**সংজ্ঞা ও কার্যাবলী** ( Definition and functions ): যথাসম্ভব অল্প সময়ে, যথাসম্ভব অল্প ব্যয়ে, যথাসম্ভব কম অসুবিধায় উৎপন্ন দ্রব্যাদি ও সেবা-কর্মাদি ভোগকারিগণের নিকট পৌছানই হইল বাণিজ্যের কাজ। ইহাই বাণিজ্যের উদ্দেশ্য। ইহাকে বন্টনাত্মক কার্যাবলীও বলে। এই সকল

কার্যাবলীকেই অনেক সময় এক কথায় 'বাণিজ্য' বলিয়া উল্লেখ করা হয়। বন্টনাত্মক কার্যাবলী বলিতে উৎপাদিত দ্রব্যসামগ্রী বিক্রয় ও উহার আনুষঙ্গিক কার্যাবলীকে বুঝায়। সামগ্রিক উৎপাদন প্রক্রিয়ার মধ্যে বাণিজ্যিক কার্যকলাপ একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ স্থান অধিকার করিয়া রহিয়াছে। কাঁচামাল, শক্তি ও অন্যান্য উপকরণের উৎপাদকগণের নিকট হইতে উহা ক্রয় বা সংগ্রহ করিয়া তৈয়ারী পণ্যের উৎপাদকগণের নিকট তাহা বিক্রয় বা সরবরাহ দ্বারা দ্রব্যসামগ্রীর উৎপাদন ধারা অক্ষুণ্ণ রাখা এবং তৈয়ারী পণ্যের উৎপাদকগণের নিকট হইতে ঐ সকল সামগ্রী ক্রয় বা সংগ্রহ করিয়া ভোগকারিগণের নিকট তাহা বিক্রয় বা সরবরাহ দ্বারা মানুষের অভাবের তৃপ্তি অব্যাহত রাখাই বাণিজ্যের কাজ। উৎপাদক যে পণ্যটি প্রস্তুত করিয়াছে, তাহা ভোগকারীর প্রয়োজন। এই দুই ব্যক্তির মধ্যে যোগাযোগ নাই। গ্রামে চাষী যে ধান উৎপাদন করিয়াছে, শহরের অধিবাসিগণের তাহা প্রয়োজন। এই দুই স্থানের মধ্যে সংযোগ নাই। পৌষ মাসে যে ধান উৎপন্ন হইয়াছে, চৈত্র বৈশাখ মাসে তাহা ভোগকারিগণের নিকট সরবরাহ করিবে কে? এই দুই সময়ের ব্যবধান সমাধান করিবে কে? বাণিজ্যের দ্বারা এই তিনটি সমস্যারই সমাধান হয়। বাণিজ্যের দ্বারা উৎপাদকের উৎপন্ন দ্রব্য ভোগকারীর নিকট উপস্থিত করিয়া দুইজনের মধ্যে ব্যবধান

( personal hindrance ) দূর করা হয় ; গ্রামের উৎপন্ন দ্রব্য শহরে আনয়ন করিয়া স্থানের ব্যবধান ( place hindrance ) দূর করা হয়, পৌষ মাসের ধান খরিদ ও মজুদ করিয়া তাহা হইতে চৈত্র বৈশাখ মাসে ভোগকারিগণের নিকট বিক্রয় করিয়া সময়ের ব্যবধান ( time hindrance ) অতিক্রম করা হয়। এইরূপে বাণিজ্যের প্রকৃত কাজ হইতেছে ব্যক্তিগত ব্যবধান বা বাধা ( personal hindrance ), স্থানগত ব্যবধান বা বাধা ( place hindrance ) এবং সময়গত ব্যবধান বা বাধা ( time hindrance ) দূর করা।

## বাণিজ্যের উপবিভাগ

বাণিজ্য বলিতে বণ্টন অর্থাৎ ক্রয়-বিক্রয় এবং উহাদের আনুষঙ্গিক যে সকল কার্যাবলীকে বুঝায়, তাহাদের আবার দুইটি ভাগে বিভক্ত করা যায়। প্রথমত, কাঁচামাল ও তৈয়ারী দ্রব্যসামগ্রী ক্রয়-বিক্রয়ের কার্য—ইহাকে ব্যবসায় (Trade) বলা যায়। দ্বিতীয়ত, এই ক্রয়-বিক্রয়ে সাহায্য করিবার জন্য যে আনুষঙ্গিক ও সহায়ক ব্যবস্থা রহিয়াছে, যেমন পরিবহণ, ব্যাঙ্কিং, গুদামজাত করিবার ব্যবস্থা, বীমা, প্রচার ও বিজ্ঞাপন প্রভৃতি, ইহাদের সংকীর্ণ অর্থে বাণিজ্য ( Commerce ) বলা যাইতে পারে। অবশ্য ব্যাপক অর্থে বাণিজ্য বলিলে, শিল্প বা উৎপাদন সংক্রান্ত কার্যাবলী ব্যতীত, ক্রয়-বিক্রয় ও উহার আনুষঙ্গিক সকল কার্যাবলীকেই বুঝাইয়া থাকে।

## বাণিজ্যিক বৃত্তি ও পেশাসমূহ

বাণিজ্য বলিতে দ্রব্যসামগ্রী ও সেবাসমূহের ক্রয়-বিক্রয় এবং উহাদের আনুষঙ্গিক বা সহায়ক যাবতীয় কার্যাবলীকে বুঝায়। শুধু দ্রব্যসামগ্রী ও সেবা-

সমূহের ক্রয়-বিক্রয় হইল ব্যবসায়। ব্যবসায় নানা প্রকারের ; যথা—অভ্যন্তরীণ ও বৈদেশিক। অভ্যন্তরীণ ব্যবসায় আবার পাইকারী ও খুচরা ব্যবসায়ে বিভক্ত। সেরূপ বৈদেশিক ব্যবসায়ও রপ্তানি, আমদানি ও পুনঃরপ্তানি ব্যবসায়ে বিভক্ত।

সুতরাং এই সকল বিভিন্ন প্রকারের ব্যবসায়কে ভিত্তি করিয়া পাইকারী ব্যবসায়ী, খুচরা ব্যবসায়ী, রপ্তানি ব্যবসায়ী, আমদানি ব্যবসায়ী ও পুনঃরপ্তানি ব্যবসায়ী ইত্যাদি বাণিজ্যিক বৃত্তি ও পেশার সৃষ্টি হইয়াছে।

আর ব্যবসায় অর্থাৎ দ্রব্যসমূহের ক্রয়-বিক্রয় কার্যে যে নানারূপ সহায়ক কার্যাবলী, যথা, ব্যাঙ্কিং ও অর্থলগ্নী, পরিবহণ, বীমা, প্রচারকার্য ও গুদামজাতকরণ প্রভৃতির সৃষ্টি হইয়াছে, উহাদের উপর ভিত্তি করিয়া ব্যাঙ্কিং ও মহাজনী ব্যবসায়ী, পরিবহণ ব্যবসায়ী, বীমা ব্যবসায়ী, প্রচার ও বিজ্ঞাপন ব্যবসায়ী ও গুদামজাতকারী ব্যবসায়ী ইত্যাদি বাণিজ্যিক বৃত্তি ও পেশার সৃষ্টি হইয়াছে।

**দৃষ্টান্ত :** ব্যবসায়ী, ব্যাঙ্কার বা লগ্নীকারী এবং পরিবহণকারী, এই তিনজনই তিন প্রকার বাণিজ্যিক পেশায় নিযুক্ত। উহারা তিনজনেই পৃথক পৃথক ভাবে আপনাপন কাজের মধ্য দিয়া বাণিজ্যের উদ্দেশ্য সফল করিতেছে।

১. **ব্যবসায়িগণ** কলকারখানায় উৎপন্ন কাপড়, কাগজ, জুতা প্রভৃতি নানা দ্রব্য বাজারে আনিয়া বিক্রয়ের উদ্দেশ্যে ক্রয় করে।

২. **ব্যাঙ্কারগণ** ব্যবসায়িগণকে প্রচুর পরিমাণে টাকা ধার দেয়। ঐ টাকা ধার লইয়া ব্যবসায়িগণ কলকারখানার মালিকগণের নিকট হইতে বিবিধ দ্রব্য কিনিয়া থাকে।

৩. **পরিবহণকারিগণ** নৌকায়, জাহাজে বা রেলে করিয়া, ব্যবসায়িগণ যে দ্রব্য ক্রয় করে, তাহা শহরে, বাজারে, নির্দিষ্ট স্থানে পৌঁছাইয়া দেয়।

ইহাদের তিনজনের সহযোগিতামূলক কার্যের ফলেই সর্বাপেক্ষা কম সময়ে, কম খরচে ও কম অসুবিধায় উৎপন্ন নানাবিধ দ্রব্য ভোগকারিগণের নিকট পৌঁছায়। সুতরাং উহারা তিনজনেই বাণিজ্যের উদ্দেশ্য সিদ্ধ করিতেছে।

**ব্যবসায়**

পণ্য ক্রয়-বিক্রয় কর্মকেই ব্যবসায় বলা হয়। একদিকে উৎপাদনকারী ও অপরদিকে ভোগকারী—এই দুই পক্ষের মধ্যে একদল তৃতীয় পক্ষরূপে বর্তমান থাকিয়া উভয়ের মধ্যে সংযোগ রক্ষা করিতেছে। মধ্যবর্তী তৃতীয় পক্ষ নিজে পণ্য উৎপাদন না করিলেও উৎপাদনকারী বা অন্যান্য সরবরাহকারীর নিকট হইতে পণ্য সংগ্রহ করিয়া ব্যবহারকারী বা অপরাপর বিক্রয়কারীকে সরবরাহ করিতেছে। ইহাদের এই কার্যকে আমরা ব্যবসায় এবং এই দুই কার্যে নিযুক্ত ব্যক্তিদের ব্যবসায়ী বলিতে পারি। অন্যান্য সকল অর্থনৈতিক কার্যকলাপের মতই এক্ষেত্রেও মধ্যবর্তী তৃতীয় পক্ষ অর্থাৎ ব্যবসায়িগণের মূল উদ্দেশ্য মুনাফা অর্জন। অর্থাৎ এক কথায় বলা যায় যে, মুনাফা অর্জনের উদ্দেশ্যে ব্যবহারকারী ও উৎপাদনকারীর মধ্যে মধ্যস্থতার যে কার্য তাহাই ব্যবসায়।

ব্যাপক অর্থে, ব্যবসায়ী কার্যকলাপ বাণিজ্যের অপর অঙ্গবিশেষ। আবার পণ্য পরিসর (extent), ভৌগোলিক আয়তন, পরিবহণ প্রভৃতি বিভিন্ন বিবেচনার মান অনুসারে ব্যবসায়কে বিভিন্ন শ্রেণীতে বিভক্ত করা যায়। যথা—তুলার ব্যবসায়, চায়ের ব্যবসায়, পুস্তক ব্যবসায়, হুণ্ডি ও লগ্নী ব্যবসায় ইত্যাদি ; পাইকারী এবং খুচরা ব্যবসায়, অভ্যন্তরীণ ব্যবসায়, বৈদেশিক ব্যবসায় ইত্যাদি ; স্থলপথে ব্যবসায়, সমুদ্রপথে ব্যবসায়, উপকূলীয় ব্যবসায় প্রভৃতি।

**ব্যবসায়ের শ্রেণীভেদ**

নিম্নে বিভিন্ন প্রকারের ব্যবসায়ের পরিচয় দেওয়া গেল :

১. **অভ্যন্তরীণ ব্যবসায়** (Home Trade) : একই দেশের মধ্যে পণ্য ক্রয়-বিক্রয় কার্যকে অভ্যন্তরীণ ব্যবসায় বলা হয়। অভ্যন্তরীণ ব্যবসায়ে সকল প্রকারের পণ্যেরই লেনদেন হইয়া থাকে। এই ব্যবসায়ের পণ্য জলপথ, স্থলপথ ও বিমানপথে পরিবহণ করা হয়। অভ্যন্তরীণ ব্যবসায় পাইকারী ও খুচরা, এই দুই শ্রেণীতে বিভক্ত।

ক. **পাইকারী ব্যবসায়** (Wholesale Trade) : যে সকল কারবারী কাঁচামালের উৎপাদনকারিগণের নিকট হইতে কাঁচামাল খরিদ করিয়া পণ্যোৎপাদনকারিগণের (producers of finished goods) নিকট বিক্রয় করে

অথবা পণ্যোৎপাদনকারিগণের নিকট পণ্য খরিদ করিয়া খুচরা কারবারিগণের নিকট বিক্রয় করে, সাধারণভাবে তাহাদের পাইকারী কারবারী (wholesale trader or wholesaler) ও উক্ত কারবারকে পাইকারী কারবার (wholesale trade) বলে। ইহারা সর্বদাই বৃহৎ পরিমাণে ক্রয়-বিক্রয়ে নিযুক্ত থাকে।

**খ. খুচরা ব্যবসায়** (Retail Trade): পাইকারী কারবারীদের নিকট হইতে পণ্য ক্রয় করিয়া সাধারণ ক্রেতা বা ভোগকারীদের নিকট উহা বিক্রয়ের কার্যকে খুচরা কারবার বলিয়া গণ্য করা যায়। বর্তমান অর্থনীতিক ব্যবস্থায় মধ্যবর্তী কারবারের যে শৃঙ্খল উৎপাদনকারীর সহিত সাধারণ ক্রেতাদের যোগ-সূত্র রচনা করিয়াছে, খুচরা কারবার উহার শেষতম গ্রন্থি।

**২. বৈদেশিক ব্যবসায়** (Foreign Trade): দেশের সীমান্ত অতিক্রম করিয়া পণ্যসামগ্রীর যে ক্রয়-বিক্রয় ঘটিয়া থাকে তাহাকে উহার বৈদেশিক ব্যবসায় বলে। প্রত্যেক দেশের দিক হইতে যাহাকে বৈদেশিক ব্যবসায় বলা হয়, অর্থবিদ্যায় (Economics) সকল দেশের দিক হইতে সামগ্রিকভাবে উহাকেই আন্তর্জাতিক ব্যবসায় (International Trade) বলে। বৈদেশিক ব্যবসায় তিন শ্রেণীতে বিভক্ত যথা,—আমদানি, রপ্তানি ও পুনঃরপ্তানি।

**ব্যবসায়ের সহায়ক কার্যকলাপ**

নিচে ব্যবসায়ের বিবিধ সহায়ক কার্যকলাপের পরিচয় দেওয়া হইল:

**১. অর্থসংস্থান** (Banking and Finance): ব্যাপকভাবে বাণিজ্যিক কার্যকলাপ বিস্তারের সঙ্গে সঙ্গে ব্যাঙ্ক ও অর্থলগ্নী প্রতিষ্ঠান গড়িয়া উঠিয়াছে। এই সকল প্রতিষ্ঠানের দুইটি প্রধান কাজ ঋণ গ্রহণ ও ঋণ প্রদান। ব্যাঙ্ক জন-সাধারণের সঞ্চিত অর্থ গচ্ছিত রাখিয়া থাকে এবং এই গচ্ছিত অর্থ হইতে সুদের বিনিময়ে শিল্প ও বাণিজ্যিক প্রতিষ্ঠানগুলিকে স্বল্পমেয়াদী ঋণদান করিয়া থাকে। ব্যাঙ্ক বা অর্থলগ্নী প্রতিষ্ঠান অল্প সুদের হারে ঋণ গ্রহণ করে এবং ঋণ প্রদানের সময় অধিক হারে সুদ আদায় করিয়া থাকে। এইভাবে এই প্রতিষ্ঠানগুলি মুনাফা অর্জন করিয়া থাকে। পণ্য ক্রয়-বিক্রয়ের মূল্য আদান-প্রদানে সহায়তা করা ব্যাঙ্কের অন্যতম কাজ। শুধুমাত্র অভ্যন্তরীণ ব্যবসায়ে নহে, বৈদেশিক ব্যবসায়েও ইহার ভূমিকা খুবই গুরুত্বপূর্ণ।

**২. পরিবহণ** (Transport): বর্তমানকালে বাজার খুব বিস্তৃত। দূরবর্তী স্থানের সহিত পণ্য আদান-প্রদান যানবাহন ব্যতীত সম্ভব নয়। অভ্যন্তরীণ ও বৈদেশিক উভয় ব্যবসায়েই যানবাহনের সাহায্যে পণ্য বহন করিতে

হয়। আসাম-দার্জিলিং-এর চা ইংলণ্ডের বাজারে বিক্রয় করা অসম্ভব হইত, যদি পরিবহণের সুব্যবস্থা না থাকিত। বোম্বাই-এর কার্পাস বস্ত্র ভারতের বিভিন্ন রাজ্যে বিক্রয় করা সম্ভব হইতেছে পরিবহণ ব্যবস্থা বর্তমান থাকায়। আধুনিক শিল্প ও ব্যবসায়ের পক্ষে পরিবহণ অপরিহার্য। রেলপথ, নৌপথ, বিমানপথ এবং সড়ক প্রভৃতি পরিবহণের সাহায্যে পণ্য আদান-প্রদান হইয়া থাকে।

৩. **বীমা** ( Insurance ) : পণ্য উৎপাদন ও ক্রয়-বিক্রয় কার্যে নানাবিধ কারণে ক্ষতির সম্ভাবনা থাকে। যেমন, পণ্য আগুনে পুড়িয়া যাইতে পারে বা গুদাম হইতে চুরি হইতে পারে। সমুদ্রে জাহাজ ডুবিয়া বা ধাক্কা লাগিয়া পণ্য নষ্ট হইতে পারে। দুর্ঘটনায় আহত হইলে শ্রমিককে ক্ষতিপূরণ দিতে হয়। এই সকল কারণে শিল্প ও ব্যবসায়ে সর্বদাই ঝুঁকি বর্তমান। ঝুঁকি হইতে রক্ষা পাইবার জন্য শিল্পপতি ও ব্যবসায়িগণ বীমা করিয়া থাকেন। নির্দিষ্ট কারণে ক্ষতি ঘটিলে, নির্ধারিত অর্থের বিনিময়ে ( Premium ) বীমা প্রতিষ্ঠান ঐ ক্ষতিপূরণ করিয়া থাকে। আধুনিককালে নানা প্রকারের বীমা ব্যবসায় গড়িয়া উঠিয়াছে। ইহাদের মধ্যে জীবন বীমা, অগ্নি বীমা, নৌ বীমা, শ্রমিক বীমা প্রভৃতি উল্লেখযোগ্য। এজন্য বীমা ব্যবসায় নামক এক স্বতন্ত্র ব্যবসায়ের উৎপত্তি ঘটিয়াছে।

৪. **গুদামজাতকরণ ব্যবস্থা** ( Warehousing ) : ভবিষ্যতে ব্যবহারের জন্য কৃষি ও শিল্পজাত পণ্যসামগ্রী নির্দিষ্ট স্থানে মজুদ ও সংরক্ষণ করা গুদামজাতকরণ ব্যবস্থা বলিয়া পরিচিত। এরূপ মজুদ ও সংরক্ষণ কার্যের প্রধান উদ্দেশ্য হইল স্থান ও কালের ব্যবধান অতিক্রম করা। শিল্পপতি ও ব্যবসায়ীদের নিজস্ব গুদাম থাকে বা সরকারী ও বেসরকারী গুদাম ভাড়া করিয়া তাহাদের পণ্য মজুদ রাখা হয়। বৃহদাকারের শিল্প ও ব্যবসায়ের যুগে গুদাম ব্যবস্থা একটি অপরিহার্য অঙ্গ। এজন্য গুদাম ব্যবসায় নামক এক স্বতন্ত্র ব্যবসায়ের উৎপত্তি ঘটিয়াছে। ভারতে অনেক স্থানেই সমবায় ভিত্তিতে এরূপ গুদাম স্থাপিত হইয়াছে।

৫. **প্রচার ও বিজ্ঞাপন** ( Publicity and Advertisement ) : প্রচার কথাটির প্রকৃত অর্থ কোন কিছুর অস্তিত্ব সম্পর্কে জনসাধারণকে অবহিত করা। আধুনিককালের সম্প্রসারণশীল বাজারের লক্ষ লক্ষ ক্রেতার নিকট পণ্যের বার্তা পৌঁছাইয়া দেওয়ার জন্য উৎপাদক ও বিক্রেতাগণ প্রচার ব্যবস্থার সাহায্য গ্রহণ করিয়া থাকেন। প্রচারকার্যের মূল উদ্দেশ্য হইতেছে বিক্রয় বৃদ্ধি

করা। বিক্রয় বৃদ্ধির সঙ্গে সঙ্গে উৎপাদন বৃদ্ধি পায় এবং মুনাফা বৃদ্ধি ঘটিয়া থাকে। লিখিত বা মুদ্রিত আবেদনের দ্বারা প্রচার কার্য চালানোকে 'বিজ্ঞাপন' বলা হয়। প্রচারকার্য শিল্প বাণিজ্যের উন্নতির একটি প্রধান সহায়ক। বর্তমানে ভারতে বেসরকারী বিজ্ঞাপন ব্যবসায়ী প্রতিষ্ঠানের প্রসার ঘটিয়াছে।

৬. **বাজার** ( Market ): সচরাচর বাজার বলিতে এমন একটি নির্দিষ্ট স্থান বুঝায় যেখানে কোন দ্রব্যের বা দ্রব্যসমূহের ক্রেতা ও বিক্রেতাগণ একটি নির্দিষ্ট সময়ে মিলিত হইয়া দ্রব্যাদির ক্রয়-বিক্রয় করিয়া থাকে। আবার, বাজার বলিতে অনেক সময় ক্রয়-বিক্রয়ের কার্যকেও বুঝায়। কখনও বাজার বলিতে পণ্যের চাহিদাকেও বুঝান হয়। ব্যবসা-বাণিজ্য জগতে বাজার কথাটি এসকল অর্থেই ব্যবহার করা হয়।

দ্রব্য অনুসারে যেমন বিবিধ প্রকারের বাজার আছে, যেমন শেয়ার বাজার ( share or stock market ), পণ্যের বাজার ( produce market ), কাঁচামালের বাজার ইত্যাদি; তেমনি কেনাকাটার পরিমাণের দিক হইতেও বিভিন্নরূপ বাজার আছে, যেমন খুচরা বাজার ( retail market ) ও পাইকারী বাজার ( wholesale market )। সকল পণ্যেরই এই দুই প্রকার বাজার আছে।

খুচরা বাজারে বিক্রেতাগণ ও ক্রেতাগণ অল্প স্বল্প পরিমাণে দ্রব্যসামগ্রী বেচাকেনা করে এবং এইরূপ অধিকাংশ বেচাকেনাই নগদ টাকায় বা চেকের দ্বারা ঘটিয়া থাকে। খুচরা বিক্রেতাগণকে খুচরা ব্যবসায়ী বলে। আমাদের মত সাধারণ ব্যক্তিরা ইহাদের নিকট হইতেই সকল প্রয়োজনীয় জিনিসপত্র কিনিয়া থাকে। ভোগকারিগণ এই বাজারের ক্রেতা।

পাইকারী বাজার শুধু ব্যবসায়িগণকে লইয়া গঠিত। একদল ব্যবসায়ী এই বাজারে দ্রব্যাদি বিক্রয় করে এবং অপর একদল ব্যবসায়ী এই বাজার হইতে দ্রব্যাদি ক্রয় করে। এই বাজারে একসঙ্গে অধিক পরিমাণে দ্রব্যের বেচাকেনা ঘটিয়া থাকে। সাধারণত এই বাজারে নগদ টাকায় বা চেকের দ্বারা বেচাকেনা ঘটিলেও, বড় বড় বেচাকেনার অধিকাংশই ধারে ঘটিয়া থাকে।

৭. **সরকারী বিধিব্যবস্থাসমূহ** ( Government Agencies ): ব্যবসা-বাণিজ্যের সহায়তা ও উন্নতির জন্য ভারতে কেন্দ্রীয় ও রাজ্য সরকারগণ নানারূপ ব্যবস্থা অবলম্বন করিয়াছেন। ভারতে দুই হাজারেরও বেশি সরকার-নিয়ন্ত্রিত পাইকারী বাজার আছে। এই সকল বাজারে ওজন, মাপ ইত্যাদি যাহাতে সঠিকভাবে করা হয় সেজন্য সরকারী তদারকির ব্যবস্থা আছে। তাহা

ছাড়া কেন্দ্রীয় ও রাজ্য সরকারের পক্ষ হইতে নিয়মিত ভাবে বাজার দর সংগ্রহ ও প্রকাশিত হয়। প্রয়োজন বোধে সরকার প্রধান কৃষিজাত দ্রব্যসামগ্রীর দর নিয়ন্ত্রণও করিয়া থাকেন।

৮. **পোষ্ট অফিস** ( Post offices ) ঃ ভারতে বর্তমানে ১ লক্ষ পোষ্ট অফিস রহিয়াছে। ইহারা সাধারণ মানুষের মধ্যে পারস্পরিক যোগাযোগ রক্ষা করিতে গিয়া ব্যবসা-বাণিজ্যেরও প্রবল সহায়ক হইয়াছে। প্রতিদিন ডাক ও তার এবং টেলিফোন মারফত দেশের লক্ষ লক্ষ ব্যবসায়ীর মধ্যে এবং ক্রেতা ও বিক্রেতাগণের মধ্যে কারবারী সংবাদের আদান-প্রদান ও অর্থপ্রেরণ ব্যবস্থার মধ্য দিয়া ডাক ও তার বিভাগ দেশের সর্বত্র ব্যবসা-বাণিজ্যের বিস্তারে সবিশেষ সাহায্য করিতেছে।

### ভারতে বিভিন্ন কর্ম ও পেশায় নিযুক্ত ব্যক্তির অনুপাত

১৯৬১ সালের জনগণনার হিসাবে ভারতে প্রতি ১০০ জন ব্যক্তির মধ্যে ৪৩ জন ব্যক্তি বিভিন্ন কর্ম ও পেশায় নিযুক্ত রহিয়াছে। এই সকল কর্মে নিযুক্ত ব্যক্তিগণ নিম্নোক্ত অনুপাতে বিবিধ কর্মে নিযুক্ত রহিয়াছে।

| | ভারতে | ইংলণ্ডে | মার্কিন যুক্তরাষ্ট্রে |
|---|---|---|---|
| | ১৯৬১ | ১৯৫০ | ১৯৫০ |
| কৃষিজীবী ... ... | ৭২ জন | ৫ জন | ১২·৫ জন |
| শিল্পজীবী ... ... | ১২ „ | ৪৩·১ „ | ৩০·৬ „ |
| পরিবহণ ও সংসরণ ... | ২ „ | ১৪·০ „ | ১৪·১ „ |
| ব্যবসায়-বাণিজ্য ... | ৪ „ | ১৪·১ „ | ১৯·০ „ |
| অন্যান্য ... ... | ১০ „ | ২৩·৮ „ | ২৩·৮ „ |
| মোট— | ১০০·০ „ | ১০০·০ „ | ১০০·০ „ |

# ৪ অভ্যন্তরীণ ব্যবসায়
## Home Trade

### ব্যবসায়ী

একসঙ্গে অধিক পরিমাণে ক্রয় করিয়া অল্প অল্প পরিমাণে যাহারা বিক্রয় করে, সেই সকল ব্যবসায়িগণকে খুচরা ব্যবসায়ী বলে।

কিন্তু খুচরা ব্যবসায়িগণ বেচিবার জন্য যাহাদের নিকট হইতে নানাপ্রকারের জিনিসপত্র কিনিয়া আনিতেছে, তাহারা আরও বড় ব্যবসায়ী। এই সকল বড় বড় ব্যবসায়িগণ প্রধানত একসঙ্গে অধিক পরিমাণে দ্রব্যসামগ্রী বিক্রয় করে এবং সেজন্য আরও অধিক পরিমাণে নিজেরা সে সকল দ্রব্য ক্রয় করে। যাহারা একসঙ্গে খুব বেশি পরিমাণে দ্রব্য ক্রয়-বিক্রয় করে, সে সকল ব্যবসায়ীকে পাইকারী ব্যবসায়ী বলে।

একদিকে উৎপাদনকারিগণ হাজার রকমের জিনিসপত্র প্রত্যহ উৎপাদন করিতেছে আর অপর দিকে লক্ষ লক্ষ সাধারণ ক্রেতাগণ উহা ক্রয় করিয়া ভোগ করিবার জন্য অপেক্ষা করিতেছে। এই দুই পক্ষের মধ্যে যাহারা যোগাযোগের সেতু রচনা করিয়াছে, তাহারাই ব্যবসায়ী। উৎপাদনকারী ও সাধারণ খরিদ্দার, এই দু'য়ের মাঝখানে রহিয়াছে বলিয়া ইহাদের মধ্যবর্তী ব্যবসায়ী ( middlemen ) বলে। খুচরা দোকানদার, পাইকারী ব্যবসায়ী কিংবা উৎপাদনকারীর বিক্রয়-প্রতিনিধির মত ব্যক্তি বা প্রতিষ্ঠান—সকলেই উৎপাদনকারী ও ভোগকারী, এই দু'য়ের মধ্যে অবস্থিত মধ্যবর্তী ব্যবসায়ী।

দ্রব্যসামগ্রীর এই ক্রয়-বিক্রয় বা ব্যবসায়কে দুই ভাগে বিভক্ত করা হয়। প্রথমত, দেশের মধ্যে সীমাবদ্ধ ব্যবসায়। ইহাকে অভ্যন্তরীণ ব্যবসায় ( Home Trade ) বলে। দ্বিতীয়ত, বিভিন্ন দেশের মধ্যে পরিচালিত ব্যবসায়। ইহাকে বহির্ব্যবসায় ( Foreign Trade ) বা বৈদেশিক বাণিজ্য বলে। আমরা বর্তমানে অভ্যন্তরীণ ব্যবসায়ের বিস্তৃত আলোচনা করিব।

### খুচরা ব্যবসায়
### RETAIL TRADE

**খুচরা ব্যবসায় কাহাকে বলে :** সাধারণত বিভিন্ন পাইকারী কারবারীদের নিকট হইতে কিংবা সরাসরি উৎপাদনকারিগণের নিকট হইতে

অপেক্ষাকৃত অল্প পরিমাণে পণ্য ক্রয় করিয়া সাধারণ ক্রেতা বা ভোগকারীদের নিকট তাহাদের চাহিদা মত অল্প অল্প পরিমাণে উহা বিক্রয়ের কার্যকে খুচরা কারবার বলিয়া গণ্য করা হয়।

খুচরা কারবারগুলি শুধুমাত্র একজাতীয় পণ্য বিক্রয় করিতে পারে, আবার একই দোকানে নানাবিধ পণ্যের খুচরা বিক্রয়ও হইতে পারে। তবে খুচরা কারবারে অল্প পরিমাণে বেচাকেনা হয় বলিয়া শুধুমাত্র একপ্রকারের পণ্য রাখিলে যথেষ্ট আয় হয় না। তাই একজাতীয় পণ্য হইলে উহার বিভিন্ন শ্রেণীর জিনিস রাখা হয়; যেমন শুধু কাপড়ের খুচরা দোকান হইলে বিভিন্ন প্রকারের কাপড়, যেমন মিলের কাপড়, তাঁতের কাপড়, রেশমী ও পশমী কাপড় ইত্যাদি বিক্রয়ের জন্য রাখা হয়।

**খুচরা ব্যবসায়ের কার্যাবলী:** অল্প কথায় বলিতে গেলে খুচরা ব্যবসায়ের কার্য পাঁচ প্রকারের। যথা:

১. খরিদ্দারগণ যাহাতে প্রয়োজনমত পরিমাণে কিনিতে পারে সেজন্য তাহাদের বসবাসের নিকটবর্তী স্থানে খুচরা ব্যবসায়িগণ উপযুক্ত পরিমাণে প্রয়োজনীয় দ্রব্যসামগ্রী মজুদ রাখে। ইহাতে সাধারণ খরিদ্দারগণের সময়, অর্থ ও পরিশ্রম বাঁচে।

২. খুচরা ব্যবসায়িগণের বিবিধ মজুদ দ্রব্য হইতে পছন্দমত দ্রব্য বাছিয়া খরিদ্দারগণ মনোমত দ্রব্য সংগ্রহ করিতে পারে। খরিদ্দারগণের জন্য তাহাদের মনোমত দ্রব্য সংগ্রহ করিতে খুচরা ব্যবসায়ীরা যথেষ্ট পরিশ্রম স্বীকার করে।

৩. বাজারে সর্বদাই নূতন নূতন দ্রব্য বাহির হইতেছে। খুচরা ব্যবসায়িগণই ঐ সকল দ্রব্য সম্পর্কে খরিদ্দারদিগকে অবহিত করে এবং উহাদের প্রতি ক্রেতাদের দৃষ্টি আকর্ষণ করে। ফলে ক্রেতারা নূতন নূতন দ্রব্যসামগ্রী ভোগ করিতে সমর্থ হয়।

৪. উৎপন্ন দ্রব্যগুলি সরাসরি ভাবে সাধারণ খরিদ্দারগণের নিকট বিক্রয় করা সকল উৎপাদকগণের পক্ষে সকল ক্ষেত্রে সম্ভব নহে। অনেক ক্ষেত্রেই ইহার ব্যবস্থা করিতে গেলে উৎপাদনকারিগণের উৎপাদন কার্য ব্যাহত হইত। খুচরা ব্যবসায়িগণ সাধারণ ক্রেতাদের নিকট উৎপন্ন দ্রব্য বিক্রয়ের ভার গ্রহণ করিয়া উৎপাদনকারীদের ভার লাঘব করে।

৫. উপরোক্ত বিভিন্ন প্রয়োজনীয় কার্য ছাড়াও খুচরা ব্যবসায়িগণ নিজ ব্যয়ে খরিদ্দারের গৃহে দ্রব্য পৌঁছাইয়া দেওয়া, তাহাদের গৃহ হইতে

পণ্যের ফরমাশ আদায়, বাকিতে দ্রব্য বিক্রয় প্রভৃতি দ্বারা নানারূপে খরিদ্দারগণের সেবা করিয়া থাকে।

## বিভিন্ন প্রকারের খুচরা কারবার

আমরা এখানে এক-দোকানী বিক্রেতা, বহু-শাখা বিপণি, বিভাগীয় বিপণি ও বিপণিমালা এই প্রধান চারিপ্রকার খুচরা কারবারের আলোচনা করিব।

**১. এক-দোকানী বিক্রেতা (Unit Retailer):** যত প্রকারের খুচরা কারবারী আছে উহাদের মধ্যে এক-দোকানী বিক্রেতার সংখ্যাই সর্বাধিক।

যে কোন জনসমাগমের স্থানে, মেলায়, উৎসবে, অস্থায়িভাবে, কিংবা কম বেশি স্থায়িভাবে পাড়ায় পাড়ায় ও বড় সড়কের ধারে, যে সকল দোকান দেখা যায় উহাদের অধিকাংশই এই জাতীয়। ইহাতে বিক্রেতা একটি মাত্র স্থানেই পণ্য বিক্রয় করে। সাধারণত একজন ব্যক্তিই ইহার মালিক থাকে, আবার কোথাও কয়েক ব্যক্তি মিলিয়া অংশীদারী ব্যবসা গঠন করিয়া, কিংবা কোম্পানী গঠন করিয়া অথবা সমবায় ভিত্তিতেও ইহা চালাইতে পারে। কোথাও কোথাও কোন দোকান না রাখিয়া কোন একস্থানে পণ্য মজুদ করিয়া ডাক মারফতও এইরূপ কারবার চালনা করা হয়।

**উদ্দেশ্য:** স্থানীয় খরিদ্দারগণের প্রয়োজনীয় সামগ্রী যোগান দেওয়াই ইহাদের একমাত্র উদ্দেশ্য।

**কার্যাবলী:** এই উদ্দেশ্যে ইহারা এক প্রকার বা অল্প কয়েক প্রকার দ্রব্যসামগ্রী অপেক্ষাকৃত অল্প পরিমাণে উৎপাদকগণের অথবা পাইকারী ব্যবসায়িগণের নিকট হইতে ক্রয় করিয়া মজুত রাখে ও তাহা বাজারদরে অল্প অল্প পরিমাণে খরিদ্দারগণের নিকট তাহাদের চাহিদামত বিক্রয় করে।

**সুবিধা:** ১. অল্প পুঁজিতে এইরূপ কারবার চালান যায়।

২. মালিকের সহিত খরিদ্দারগণের সরাসরি যোগাযোগ থাকে বলিয়া খরিদ্দারগণের প্রয়োজনমত পণ্য সরবরাহ করিয়া তাহাদের মনোরঞ্জন করা যায়।

৩. ইহার খরচও কম।

**অসুবিধা:** ১. স্থানীয় খরিদ্দারগণের ক্ষুদ্র গণ্ডীর মধ্যে ইহা আবদ্ধ থাকে বলিয়া এইরূপ কারবার সাধারণত বড় হইতে পারে না।

২. ইহার আয় অল্প।

৩. পরিচিত স্থানীয় খরিদ্দারগণকে ধারে বিক্রয় না করিয়া পারা যায় না বলিয়া অনেক ক্ষেত্রেই ইহার ধারে বিক্রয় বেশি হয় এবং উহার বেশির ভাগই আদায় করা কঠিন হয়। ইহার ফলে এইরূপ কারবারের বিশেষ ক্ষতি হয়।

**২. বহু-শাখা বিপণি** ( Multiple shop ): উৎপাদনকারী স্বয়ং দেশের বিভিন্ন অঞ্চলে ও শহরের বিভিন্ন অংশে বহুসংখ্যক খুচরা বিপণি খুলিয়া পণ্য বিক্রয়ের ব্যবস্থা প্রবর্তন করিলে উহাকে বহু-শাখা বিপণির কারবার বলা হয়। মার্কিন যুক্তরাষ্ট্রে কোন উৎপাদনকারীর চারটি বিপণি থাকিলেই উহাকে বহু-শাখা বিপণির ( multiple shop ) কারবার বলিয়া গণ্য করা হয়। বাটার জুতার দোকান, ঢাকা আয়ুর্বেদ ঔষধালয় ও সাধনা ঔষধালয়, মহেশ ভট্টাচার্যের হোমিওপ্যাথিক ঔষধের দোকান, উষা সেলাইকল ও পাখার দোকান প্রভৃতি ভারতে বহু-শাখা বিপণির দৃষ্টান্ত।

**কার্যাবলী:** ১. এইরূপ প্রতিষ্ঠান সাধারণত একই শ্রেণীর পণ্য উৎপাদন ও বিক্রয়ে আত্মনিয়োগ করিয়া উহাতেই বিশেষত্ব অর্জন করে। তবে অনেক সময় কারবারের ঝুঁকি হ্রাস করিবার জন্য উহারা নানারূপ পণ্য উৎপাদন ও বিক্রয় করে, অর্থাৎ পণ্যের বৈচিত্র্যকরণ ( diversification ) ঘটাইয়া থাকে। যেমন, বাটা সু কোম্পানী প্রথমে পাদুকা নির্মাতা ও বিক্রেতা প্রতিষ্ঠান হিসাবে আত্মপ্রকাশ করিলেও পরে ইহা ছাতা, খেলনা, মোজা, কালি ইত্যাদি নানা প্রকারের দ্রব্য প্রস্তুত ও বিক্রয় শুরু করিয়াছে।

২. ইহারা সর্বত্র নির্দিষ্ট দরে ( fixed price ) পণ্য বিক্রয় করে।

৩. ইহারা সর্বদাই নগদ দামে পণ্য বিক্রয় করে, কখনও বাকিতে পণ্য বিক্রয় করে না।

৪. এই জাতীয় প্রতিষ্ঠানের দোকান বহু এবং উহারা বিভিন্ন অঞ্চলে স্থাপিত হইলেও সর্বত্রই ঐ সকল দোকানের সাজসজ্জা, সাইন বোর্ড, দোকানের নাম লেখার ধরন ইত্যাদি মোটামুটি একই প্রকারের হইয়া থাকে। এইরূপে সহজেই ইহারা জনসাধারণের দৃষ্টি আকর্ষণ করে ও ব্যাপক পরিচিতি লাভ করে।

৫. বহু-শাখা বিপণির নীতি হইল—'ক্রেতাকে বাজারে আকর্ষণ করা নয়, বাজারকে ক্রেতার নিকট লইয়া যাওয়া'। অর্থাৎ দোকানগুলি ক্রেতাদের বাসস্থানের যথাসম্ভব নিকটে স্থাপন করা হয়।

৬. ইহারা কেবল ভোগ্যপণ্য ( consumer goods ) বিক্রয় করে।

**সুবিধা ( Advantages ): ক. বিক্রয়কারীর দিক হইতে সুবিধা:** ১. ইহাতে নগদ বিক্রয়ের ব্যবস্থা থাকায় বিক্রেতার বিশেষ সুবিধা হয়। অনতিবিলম্বে বিক্রয়লব্ধ অর্থ পাওয়া যায় বলিয়া কারবারে বেশি পরিমাণ পুঁজি নিয়োগ করিতে হয় না।

২. এই জাতীয় সংগঠনের প্রচার ও বিজ্ঞাপন বাবদ ব্যয় অপেক্ষাকৃত অল্প হয়। কারণ ইহারা কেন্দ্রীয় ভাবে প্রচারের ব্যবস্থা করে, প্রত্যেক দোকানের জন্য পৃথক বিজ্ঞাপন দেয় না এবং ইহাদের অন্তর্গত সকল দোকানই সাজসজ্জায় একরূপ ও সকলেই একই শ্রেণীর পণ্য বিক্রয় করে বলিয়া এক দোকান অপর দোকানের প্রচারে সহায়তা করে।

৩. ইহার অন্তর্গত বহু দোকানের মারফত একই জাতীয় পণ্য বিক্রয় হয় বলিয়া ইহার মোট বিক্রয়ের পরিমাণ খুব বেশি হয়।

৪. উৎপাদনকারী সরাসরিভাবেই ইহার মাধ্যমে পণ্য বিক্রয় করে এবং তাহার নিকট সদ্য প্রস্তুত দ্রব্যসামগ্রী পাওয়া যায়। সেজন্য ক্রেতারা এই জাতীয় প্রতিষ্ঠানের নিকট হইতে পণ্য ক্রয় করিতে পছন্দ করে।

৫. উৎপাদনকারীর সহিত ক্রেতার প্রত্যক্ষ যোগাযোগের ফলে ক্রেতারা ঠিক কোন্ ধরনের পণ্য কতটা পরিমাণে চায় তাহা উৎপাদনকারী অবিলম্বে জানিতে পারে। ইহার দরুন উৎপাদনকারী ক্রেতাদের রুচি ও চাহিদা মত উপযুক্ত গুণাগুণবিশিষ্ট সঠিক শ্রেণীর পণ্য সঠিক পরিমাণে উৎপাদন করিতে সমর্থ হয়।

৬. বিক্রয়কারী স্বয়ং উৎপাদক বলিয়া মূল পণ্য প্রস্তুতের সঙ্গে সঙ্গে নানাবিধ উপদ্রব্য ( by-products ) প্রস্তুত করিয়া বিক্রয় করিতে পারে, ইহাতেও তাহার আয় বৃদ্ধি পায়।

৭. একটি কেন্দ্রীয় গুদামে ( Central Stores ) পণ্য মজুদ করিয়া উহা হইতে সকল বিপণিতে পণ্য সরবরাহ করা হয়। প্রত্যেক বিপণির জন্য পৃথক পৃথক গুদামের ব্যবস্থা করিতে না হওয়ায় পণ্য মজুদের জন্য গুদামের খরচ কমে।

**খ. ক্রেতার পক্ষ হইতে সুবিধা:** ১. এই বিপণিগুলি যথাসম্ভব ক্রেতাদের বাসস্থানের নিকটে প্রতিষ্ঠিত হয় বলিয়া পণ্য ক্রয় করিতে ক্রেতাদের খুব সুবিধা হয়।

২. নির্দিষ্ট দরে পণ্য বিক্রয় হয় বলিয়া দরাদরির অসুবিধা ভোগ করিতে হয় না।

৩. এই সকল বিপণিতে সুনির্দিষ্ট মানের পণ্য অতি পরিচিত ট্রেডমার্ক বা ছাপ সহযোগে বিক্রয় করা হয়। ইহার ফলে ক্রেতারা নির্ভয়ে পণ্য কিনিতে পারে। তাহাদের ঠকিবার আশঙ্কা থাকে না।

৪. মধ্যস্থ কারবারী না থাকায় অপেক্ষাকৃত সস্তায় ক্রেতারা পণ্য কিনিতে পারে।

৫. সর্বদা টাটকা পণ্য পাওয়া যায় বলিয়া ক্রেতারা ইহাতে আকৃষ্ট হয়।

৬. বিক্রয়কারী নিজেই উৎপাদনকারী হওয়ায় পণ্য সম্পর্কে কখনও কোন অভিযোগ থাকিলে ক্রেতারা তাহাদের অভিযোগ সরাসরি জানাইতে পারে এবং তাহার দ্রুত প্রতিকার সম্ভব হয়।

**অসুবিধা** ( Disadvantages ): **ক. ক্রেতার দিক হইতে অসুবিধা:** (১) এই সকল বিপণিতে শুধুমাত্র এক প্রকারের বা মুষ্টিমেয় কয়েক প্রকার সামগ্রী বিক্রয় হয় বলিয়া ক্রেতারা ইহাদের নিকট হইতে তাহাদের প্রয়োজনীয় বিভিন্ন প্রকারের সামগ্রী ক্রয়ের সুবিধা পায় না। (২) সর্বদা একই ধরন-ধারণের অল্প কয়েক প্রকার মাত্র পণ্য ইহারা বিক্রয় করায় ইহাদের বৈচিত্র্যহীন পণ্যসম্ভার ক্রেতার বিরক্তি সৃষ্টি করিতে পারে।

**খ. উৎপাদনকারীদের দিক হইতে অসুবিধা:** (১) এই জাতীয় কারবারে একই সঙ্গে উৎপাদন ও বহু বিপণি পরিচালনা করিতে গেলে প্রচুর পরিমাণে পুঁজি লাগে এবং সকল প্রতিষ্ঠানের পক্ষে উহা সংগ্রহ করা সম্ভব হয় না। (২) এই জাতীয় প্রতিষ্ঠান পরিচালনায় যথেষ্ট সাংগঠনিক দক্ষতাও প্রয়োজন। উহার অভাবে বহু কর্মচারী, শ্রমিক, ম্যানেজার ও বিক্রয়কর্মীর কাজের উপর কর্তৃপক্ষের সজাগ দৃষ্টি থাকে না। ফলে সর্বত্র শৈথিল্য দেখা দেয় ও প্রতিষ্ঠানের ব্যয় বৃদ্ধি পায়। (৩) এই সকল প্রতিষ্ঠান যথেষ্ট বৃহদায়তন লাভ করে। ইহার ফলে বাজারের চাহিদা, ক্রেতাদের রুচি ও পছন্দের পরিবর্তনের সঙ্গে সঙ্গে শীঘ্র ইহারা নিজেদের খাপ খাওয়াইতে পারে না।

**গ. সমগ্র অর্থনৈতিক ব্যবস্থার দিক হইতে অসুবিধা:** ইহাদের সম্প্রসারণের ফলে শেষ পর্যন্ত শিল্পে প্রতিযোগিতা নষ্ট হইয়া একচেটিয়া কারবারের প্রবণতা বৃদ্ধি পায়।

৩. **বিভাগীয় বিপণি** ( Departmental Store ) : আধুনিককালে একজাতীয় বৃহদায়তন স্বয়ংসম্পূর্ণ খুচরা বিপণি বড় বড় শহরে দেখা যায়। উহাতে একই মালিকানা ও পরিচালনায় একই বিপণির অন্তর্গত বিভিন্ন বিভাগ হইতে ক্রেতাদের প্রয়োজনীয় যাবতীয় ভোগ্যপণ্য বিক্রয় করা হয় লণ্ডনের 'Selfridges' নামক বিভাগীয় বিপণিতে তিনশত বিভাগ রহিয়াছে; কলিকাতায় কমলালয় স্টোর্স লিমিটেড-এ তিরিশটিরও অধিক বিভাগ হইতে বিভিন্ন প্রকারের পণ্য বিক্রয় করা হয়। 'হল এ্যাণ্ড এণ্ডারসন' কলিকাতার অপর একটি বৃহৎ অভিজাত বিভাগীয় বিপণি। উহার এক-একটি বিভাগে এক এক জাতীয় পণ্য বিক্রয় করা হয় এবং এই সকল বিভাগ লইয়া দোকানটি একটি স্বয়ংসম্পূর্ণ প্রতিষ্ঠানে পরিণত হয়। ক্রেতাদের যাবতীয় দরকারী সামগ্রীই ইহারা বিক্রয় করে। জাপানে টোকিও শহরে সাতটি বিভাগীয় বিপণি আছে। উহাদের মধ্যে বৃহত্তম প্রতিষ্ঠানটির নাম 'নিটসুকোনী'।

**উদ্দেশ্য ও কার্যাবলী** : ১. ইহা বাজার হইতে তৈরী পণ্য পাইকারী দরে ক্রয় করিয়া খুচরা দরে বিক্রয় করে।

২. ইহা একই স্থানে বহু প্রকারের দ্রব্যসামগ্রী মজুদ ও বিক্রয় করিয়া থাকে।

৩. নগদ বিক্রয় এই জাতীয় কারবারের বৈশিষ্ট্য।

৪. বহু-শাখা বিপণির ন্যায় ইহা ক্রেতাদের নিকটবর্তী স্থানে স্থাপিত হয় না। ইহারা সাধারণত শহরের কেন্দ্রস্থলে স্থাপিত হয়।

৫. ক্রেতাদের প্রয়োজনীয় যাবতীয় সামগ্রী একস্থানে একত্রিত করিয়া তাহাদের পছন্দ, বাছাই ও ক্রয়ের সুবিধা দিয়া পরিশ্রম ও সময় সাশ্রয় করিয়া নানাভাবে সেবা করাই বিভাগীয় বিপণির উদ্দেশ্য।

৬. ক্রেতাদের সুবিধার জন্য ইহারা বিক্রীত সামগ্রী নিজেরাই ক্রেতাদের বাড়িতে পৌঁছাইয়া দিবার ব্যবস্থাও করিয়া থাকে।

**সুবিধা** ( Advantages ) : ক. **ক্রেতাদের দিক হইতে সুবিধা** : ১. একই বিপণি হইতে একসঙ্গে বিভিন্ন প্রকার দ্রব্যসামগ্রী ক্রয় করা সম্ভব হয় বলিয়া ক্রেতাদের সময়, যানবাহন খরচ ও পরিশ্রম লাঘব হয়।

২. ক্রেতারা এই সকল বিপণিতে বিভিন্ন উৎপাদক কর্তৃক প্রস্তুত একই দ্রব্যের রকমারী মজুদ হইতে নিজেদের পছন্দমত দ্রব্যটি সংগ্রহ করিতে পারে।

**ব্যবস্থাপনা** ( Management ) : নির্ধারিত নীতি অনুসারে কারবার ব্যবস্থাপনার দায়িত্ব সম্পূর্ণভাবে মালিকের উপর ন্যস্ত থাকে। মালিক স্বয়ং সকল কাজকর্ম দেখাশুনা করিলেও তাহাকেও সাহায্য করিবার জন্য কর্মচারী নিয়োগ করিতে হয়। কারবারের আয়তন বৃদ্ধি হইলে ব্যবস্থাপনার আংশিক দায়িত্ব কর্মচারিগণের উপর ন্যস্ত হইয়া থাকে।

**দায়-দায়িত্ব** (Liability) : কারবারের যাবতীয় দায়-দায়িত্ব মালিককেই বহন করিতে হয়। কর্মচারীদের বেতন, কর-বাবদ সরকার ও স্থানীয় কর্তৃপক্ষের পাওনা ও মহাজনের দেনা মিটাইবার দায়িত্ব মালিকের। কারবারের সমগ্র লোকসানের ভারও তাহাকেই বহন করিতে হয়।

**মুনাফার বণ্টন** ( Distribution of profit ) : কারবারের লোকসানের সমগ্র দায়িত্ব যেমন মালিককে বহন করিতে হয় তেমনি লাভের সমস্তটুকুই তিনি নিজে ভোগ করেন।

**সত্তা** ( Entity ) : আইনের দৃষ্টিতে এই জাতীয় কারবারের কোন পৃথক সত্তা নাই। মালিক ও কারবার অভিন্ন। এজন্য মামলা-মকদ্দমার বেলায় কারবারের নাম ব্যবহার করা যায় না, মালিকের নামই ব্যবহার করিতে হয়।

**সুবিধা**

১. একমালিকী কারবার সহজেই ও অল্প সময়ের মধ্যে গঠন করা যায়। ইহা গঠন করিতে আইনগত কোন নিয়মকানুন পালন করিতে হয় না।

২. মালিক নিজেই প্রত্যক্ষভাবে কারবার পরিচালনা করেন বলিয়া, তাঁহার যত্ন ও চেষ্টায় দক্ষতা বৃদ্ধি পায়, উৎপাদিত সামগ্রীর উৎকর্ষ বৃদ্ধি পায়, উৎপাদনের অপচয় দূর হইয়া খরচ কমে ও খরিদ্দারদের সহিত সৌহার্দপূর্ণ সম্পর্ক স্থাপিত হয়।

**অসুবিধা**

১. মালিক যত ধনীই হউন না কেন তাঁহার পুঁজি সংগ্রহ করিবার ক্ষমতা সীমাবদ্ধ। এই কারণে বৃহদায়তনে উৎপাদনের প্রয়োজন হইলে প্রয়োজনীয় পুঁজির অভাবে একমালিকী কারবার অসুবিধায় পড়ে।

২. ব্যক্তিবিশেষ যত প্রতিভা-শালীই হোক না কেন, তাহার কর্ম-দক্ষতা, জ্ঞান ও অভিজ্ঞতা স্বভাবতই সীমাবদ্ধ। এইজন্য কারবারের ক্রমশ আয়তন বৃদ্ধি ঘটিলে, সকল বিষয় সমান দক্ষতার সাথে পরিচালনা করা সম্ভব হয় না।

### সুবিধা

৩. অন্যের উপর নির্ভর না করিয়া মালিক নিজেই কারবারের নীতি নির্ধারণ করেন বলিয়া ব্যবসায়ের অবস্থার পরিবর্তন ঘটিলে অবস্থানুযায়ী নূতন নীতি গ্রহণে বিলম্ব হয় না।

৪. কারবারের পরিচালক হিসাবে খরিদ্দারের সহিত প্রত্যক্ষ যোগাযোগ থাকায় মালিক সহজেই বাজারের চাহিদার এবং খরিদ্দারের রুচি ও পছন্দের গতি, প্রকৃতি ও পরিবর্তনের সকল সংবাদ সম্পর্কে জানিতে পারেন।

৫. কঠোর পরিশ্রমের ফল হিসাবে মুনাফার সমস্তটাই মালিক ভোগ করিতে পারেন বলিয়া এই জাতীয় কারবার ব্যবসায়ের উদ্যোক্তাকে বিশেষভাবে উৎসাহিত করে।

৬. এই জাতীয় কারবারের দায় সীমাবদ্ধ নহে বলিয়া এইরূপ উন্নতিশীল কারবারের মালিককে ঋণদাতাগণ ধার দিতে ইতঃস্তত করে না। সুতরাং সম্প্রসারণের জন্য পুঁজি সংগ্রহ করিতে তাঁহার অসুবিধা হয় না।

৭. মালিক ও কর্মচারীদের মধ্যে প্রত্যক্ষ সম্পর্ক থাকায়, একমালিকী কারবারে মালিক-কর্মচারী বিরোধের সম্ভাবনা হ্রাস পায়।

৩. কারবারের দেনার জন্য মালিকের সীমাহীন দায়িত্ব এই জাতীয় কারবারের অন্যতম প্রধান অসুবিধা।

৪. একটি মাত্র ব্যক্তির প্রতিভা, উদ্যোগ ও পরিশ্রমের দ্বারা এই জাতীয় কারবারের সমৃদ্ধি গড়িয়া উঠে। কিন্তু তাহার মৃত্যুর পর উত্তরাধিকারী কম যোগ্যতাশালী হইলে তাহার হস্তে উহার দক্ষতা ক্ষুণ্ণ হইবার আশঙ্কা থাকে।

৫. একমালিকী কারবারের মালিকের আকস্মিক মৃত্যু, শারীরিক বা মানসিক অক্ষমতা, কোন কারণে তাহার অনুপস্থিতি অথবা, মালিক দেউলিয়া হইলে কারবার উঠিয়া যায় বলিয়া, এই জাতীয় কারবার স্বল্পস্থায়ী হয়

# অংশীদারী কারবার

## PARTNERSHIP BUSINESS

### সংজ্ঞা

দুই বা ততোধিক ব্যক্তি মুনাফা অর্জনের জন্য নিজেদের মধ্যে চুক্তিবদ্ধ হইয়া যে কারবার স্থাপন করে তাহা অংশীদারী কারবার নামে পরিচিত। এই চুক্তির দ্বারা অংশীদারদের মধ্যে লাভ ও ক্ষতি বণ্টনের অনুপাত নির্দিষ্ট হয়। অংশীদারদের ন্যূনতম সংখ্যা ২ এবং সর্বাধিক সংখ্যা বিভিন্ন দেশে আইনের দ্বারা নির্দিষ্ট হয়। যেমন, ভারতে আইনের দ্বারা ব্যাঙ্কিং ও মহাজনী ব্যবসায়ে নিযুক্ত অংশীদারী কারবারে সভ্যদের সর্বোচ্চ সংখ্যা ১০ ও অন্যান্য জাতীয় অংশীদারী কারবারে ২০ নির্দিষ্ট হইয়াছে।

**অংশীদারী কারবারের সারবস্তু ( Essence of Partnership ) :** ভারতীয় অংশীদারী আইনে 'অংশীদারী কারবার' ( Partnership business ) সম্পর্কে যে সংজ্ঞা দেওয়া হইয়াছে, তাহা বিশ্লেষণ করিলে দেখা যায় যে কয়েকজন ব্যক্তির মধ্যে অংশীদারীর সম্পর্ক ( Partnership relation ) স্থাপন করিতে হইলে তথায় নিম্নলিখিত বিষয়গুলি বর্তমান থাকা আবশ্যক,

১. একটি কারবার ( business ) থাকা প্রয়োজন।

২. সাধারণ অংশীদারী কারবারে একের অধিক এবং ২০ জনের অনধিক ব্যক্তি থাকা আবশ্যক। কিন্তু ব্যাঙ্কিং বা অর্থলগ্নী কারবারে ব্যক্তির সংখ্যা ১০ জনের অনধিক হওয়া আবশ্যক।

৩. অংশীদারী কারবার গঠনকারী ব্যক্তিগণের মধ্যে মুনাফা অর্জন ও উহার বণ্টন সম্পর্কে 'চুক্তিবদ্ধ সম্পর্ক' ( contractual relation ) থাকা আবশ্যক।

৪. মুনাফা উপার্জনের উদ্দেশ্যেই কারবারটি স্থাপিত হওয়া আবশ্যক।

৫. সকল অংশীদারগণই কারবার পরিচালনায় অংশগ্রহণ করিবেন, অথবা তাঁহাদের মধ্যে যে কেহ অন্যান্য অংশীদারগণের প্রতিনিধিরূপে সকলের পক্ষে কারবার পরিচালনা করিবেন, এইরূপ ব্যবস্থা থাকা আবশ্যক।

উপরোক্ত বিষয়গুলির যে কোনও একটি অবর্তমান থাকিলে কারবারটি আর 'অংশীদারী কারবার'রূপে গণ্য হইবে না।

### বৈশিষ্ট্য

**গঠন ( Formation ) :** দুই বা ততোধিক ব্যক্তি ( ভারতীয় অংশীদারী কারবারের আইনানুযায়ী ব্যাঙ্কিং বা মহাজনী কারবারে সর্বাধিক দশ ও অন্যান্য কারবারে সর্বাধিক বিশ জন ) নিজেদের মধ্যে মৌখিক বা লিখিত চুক্তি

দ্বারা অংশীদারী কারবার স্থাপন করিতে পারে। তবে চুক্তির উদ্দেশ্য বৈধ ও চুক্তিতে অংশগ্রহণকারিগণ আইনানুযায়ী চুক্তি করিবার উপযুক্ত হওয়া চাই। অংশীদারী চুক্তির নিবন্ধন বা রেজিস্ট্রেশন বাধ্যতামূলক নয়।

**পুঁজি** ( Capital ) : কারবারের পুঁজি অংশীদারেরাই যোগায়। তবে, তাহাদের সকলেই যে সমপরিমাণে পুঁজি যোগাইবে, এমন কোন কথা নাই। বিভিন্ন অংশীদারেরা কমবেশি পরিমাণেও পুঁজি সরবরাহ করিতে পারে ; এমন কি কেহ পুঁজি সরবরাহ না করিয়াও অংশীদার হইতে পারে।

**পরিচালনা ও নিয়ন্ত্রণ** ( Direction and Control ) : আইনত অংশীদারী কারবারের নীতি নির্ধারণ ও নিয়ন্ত্রণের ভার যৌথভাবে সকল অংশীদারের উপর ন্যস্ত।

**ব্যবস্থাপনা** ( Management ) : কারবারের প্রত্যক্ষ ব্যবস্থাপনায় অংশগ্রহণের অধিকার সকল অংশীদারেরই আছে বটে, তবে কার্যত তাহারা এই ভার তাহাদের মধ্যে এক বা একাধিক অংশীদারের উপর ন্যস্ত করিতে পারে।

**দায়-দায়িত্ব** ( Liability ) : ভারতের অংশীদারী কারবারের আইনানুযায়ী কারবারের যাবতীয় দায়দেনার জন্য সকল অংশীদারগণ যৌথভাবে এবং প্রত্যেক অংশীদারই একক বা পৃথকভাবে দায়ী থাকে। অর্থাৎ কোন কারবারের লোকসান হইলেও অংশীদারগণকে লাভ ও লোকসানের বখরা সম্পর্কিত চুক্তি অনুযায়ী ঐ লোকসানের ভার নিজেদের মধ্যে বণ্টন করিতে হইবে। কিন্তু যদি দেখা যায় যে একজন মাত্র অংশীদার ব্যতীত অন্য কোন অংশীদারেরই এমন কোন ব্যক্তিগত সম্পত্তি নাই যাহা হইতে উহা মিটানো যায় তখন ঐ বিত্তশালী অংশীদারের ব্যক্তিগত সম্পত্তি হইতেই কারবারের যাবতীয় দেনা মিটাইতে হইবে।

আইনত অংশীদারী কারবারের সাধারণ কাজকর্মের ক্ষেত্রে যে কোন অংশীদারকেই অন্যান্য সকল অংশীদারের সাধারণ প্রতিনিধি (General Agent) বলিয়া গণ্য করা হয়। এই কারণে যে কোন অংশীদার সদ্বিশ্বাসে, কারবারের স্বার্থে এবং কারবারের নামে, কারবার সংক্রান্ত কোন কার্য করিলে উহার দ্বারা অন্যান্য সকল অংশীদারকে দায়বদ্ধ করিতে পারে।

**মুনাফার বণ্টন** ( Distribution of Profit ) : অংশীদারী কারবারে সাধারণত লাভ-ক্ষতির বখরা সম্পর্কে চুক্তি থাকে এবং ঐ চুক্তি অনুযায়ী কারবারের লাভ ও লোকসান অংশীদারদের মধ্যে বণ্টন করা হয়। যেখানে

বখরা সম্পর্কে কোন চুক্তি থাকে না, তথায় ভারতীয় অংশীদারী আইনানুযায়ী সকল অংশীদারই সমান অনুপাতে লাভ-ক্ষতির অংশ ভোগ করে।

সত্তা ( Entity ): আইনের দৃষ্টিতে অংশীদারী কারবারের পৃথক কোন সত্তা নাই। ইহা কয়েকজন ব্যক্তির সমষ্টিমাত্র। ইহার তাৎপর্য এই যে, কোন আইন সংক্রান্ত বিষয়ে যেমন, মামলা-মকদ্দমার ক্ষেত্রে বা কোন চুক্তিতে সকল অংশীদারদের নাম স্বাক্ষর করিতে হয়, কারবারের নাম গ্রাহ্য হয় না।

## অংশীদারের শ্রেণীবিভাগ

. অংশীদারী কারবারে নিম্নলিখিত বিভিন্ন শ্রেণীর অংশীদার দেখা যায়:

কারবারের দৈনন্দিন কার্যপরিচালনায় যাঁহারা অংশ গ্রহণ করেন তাঁহাদের সক্রিয় বা উদ্যোগী অংশীদার ( Active Partner ) বলে।

কারবারের দৈনন্দিন কার্যপরিচালনায় সক্রিয় অংশ গ্রহণ না করিয়া যাঁহারা শুধু পুঁজি যোগান দিয়া মুনাফার বখরা ভোগ করেন, তাঁহাদের নিষ্ক্রিয় বা অনুদ্যোগী অংশীদার ( Sleeping or Dormant Partner ) বলে।

অনেক সময় কোন কোন অংশীদার কারবার হইতে অবসর গ্রহণের পর, তাঁহার প্রদত্ত পুঁজিকে ঋণ হিসাবে কারবারে রাখিয়া দেন। ইঁহারা আর মুনাফার কোন বখরা পান না, তবে কারবারের মুনাফার পরিমাণের হ্রাসবৃদ্ধি অনুযায়ী তাঁহাদের প্রাপ্য সুদের হারে তারতম্য ঘটে। ইঁহারা 'আপাতদৃষ্টিতে' অংশীদার ( Quasi-Partner ) বলিয়া পরিচিত। প্রকৃতপক্ষে ইঁহারা অংশীদার নহে, কারবারের ঋণদাতা মাত্র।

## অংশীদারীর চুক্তিপত্র বা সংবিতপত্র

নিজেদের মধ্যে কারবারের উদ্দেশ্য, বিষয়বস্তু, কাজকর্মের পদ্ধতি, লাভ-লোকসানের বখরা, স্বার্থ ও অধিকার সম্পর্কে যে চুক্তি দ্বারা অংশীদারেরা অংশীদারী কারবার স্থাপন করে তাহাকে অংশীদারীর চুক্তিপত্র ( Partnership Deed ) বলে।

চুক্তি সম্পাদনকালে ভাবী অংশীদারদের পক্ষে ব্যক্তিগত ঘটনাবলী ও তথ্যাদি প্রকাশ করা বাধ্যতামূলক। কারণ পারস্পরিক চূড়ান্ত সদ্বিশ্বাস utmost good faith )-ই অংশীদারীর চুক্তির ভিত্তি।

অংশীদারীর চুক্তি মৌখিক কিংবা লিখিত দুই প্রকারের হইতে পারে। আবার লিখিত চুক্তিও দুই প্রকারের হইতে পারে। যথা,—ক. শুধুমাত্র লিখিত ও খ. লিখিত এবং রেজেস্ট্রীকৃত।

অংশীদারীর চুক্তি লিখিত এবং রেজেস্ট্রীকৃত হওয়াই বাঞ্ছনীয়। কারণ শুধুমাত্র মৌখিক চুক্তি থাকিলে পরে অংশীদারদের মধ্যে লাভ-লোকসানের বখরা, স্বার্থ ও অধিকার সম্পর্কে বিবাদ বা মতপার্থক্য ঘটিলে তাহার মীমাংসা করা কঠিন হয়। এইজন্য মৌখিক চুক্তির পরিবর্তে সর্বদাই লিখিত চুক্তি বাঞ্ছনীয়। আবার চুক্তি লিখিত থাকিলেও যদি রেজেস্ট্রীকৃত না হয় তবে স্বার্থ ক্ষুণ্ন হইলে কোন অংশীদারের পক্ষে আইনের সাহায্য সম্পূর্ণরূপে গ্রহণ করার অসুবিধা ঘটে। এই কারণে সর্বদাই লিখিত ও রেজেস্ট্রীকৃত চুক্তির ভিত্তিতে অংশীদারী কারবার স্থাপন করা উচিত।

বৈধ সকল বিষয়ই অংশীদারীর চুক্তির অন্তর্ভুক্ত হইতে পারে। চুক্তির বিষয়বস্তু বা ধারাগুলি সম্পর্কে আইনগত কোন বাধ্যবাধকতা নাই। অংশীদারগণ নিজেদের প্রয়োজনানুযায়ী ও কারবারের সাফল্যের জন্য চুক্তির ধারাগুলি স্থির করিয়া থাকেন। সাধারণত নিম্নলিখিত ধারাগুলি অংশীদারীর চুক্তিনামাতে বিধিবদ্ধ থাকে ঃ

১. অংশীদারগণের নাম, ঠিকানা ও অন্যান্য পরিচয়। ২. কারবারের নাম। ৩. কারবারের উদ্দেশ্য ও বিষয়বস্তু। ৪. কারবারের মেয়াদ ও স্থায়িত্ব। ৫. পুঁজির পরিমাণ ও সংস্থান—অংশীদারগণের কে কত পুঁজি নিয়োগ করিবেন তাহার পরিমাণ। ৬. অংশীদারগণের মধ্যে লাভ-লোকসান বণ্টনের অনুপাত। ৭. পরিচালন-ব্যবস্থা—কোন্ কোন্ অংশীদার পরিচালনায় অংশ-গ্রহণ করিবেন বা সকলেই অংশগ্রহণ করিবেন কি না। ৮. হিসাব-নিকাশ প্রণালী ও হিসাব পরীক্ষার ( Audit ) ব্যবস্থা। ৯. অংশীদারগণের মধ্যে কে বা কাহারা ব্যাঙ্কের আমানতের উপর চেক ( Cheque ) দস্তখতের ক্ষমতাপ্রাপ্ত হইবেন। ১০. অংশীদারদের মধ্যে কেহ বেতন পাইবেন কিনা এবং পাইলে উহার পরিমাণ। ১১. পুঁজির উপর অংশীদারগণ সুদ পাইবেন কিনা এবং পাইলে, সুদের হার কত হইবে। ১২. অংশীদারগণ কারবার হইতে অগ্রিম টাকা ( Drawings ) তুলিতে পারিবেন কিনা এবং পারিলে তাহার পরিমাণ কত এবং উহার উপর কোন সুদ ধার্য হইবে কিনা, হইলে উহার হার। ১৩. কোন অংশীদারকে বহিষ্কার ও নূতন অংশীদার গ্রহণের নিয়ম। ১৪. কোন অংশীদারের অবসরগ্রহণ বা মৃত্যু ঘটিলে অবলম্বনীয় ব্যবস্থা। ১৫. অংশীদার-গণের মধ্যে বিবাদ ঘটিলে মীমাংসার জন্য সালিস ( arbitrators ) নিয়োগের ব্যবস্থা। ১৬. কোন অংশীদারের অবসর গ্রহণ বা মৃত্যু ঘটিলে তাহার স্বত্ব-স্বামিত্ব ও দায়-দায়িত্ব মিটাইয়া দিবার জন্য কারবারের প্রতিষ্ঠাধিকারের মূল্য নিরূপণের ( Valuation of goodwill ) পদ্ধতি। ১৭. কারবার ভাঙিয়া দিবার বা বিলোপসাধনের ( Dissolution ) বিধিব্যবস্থা।

## অংশীদারগণের অধিকার ও কর্তব্য

কারবারে অংশীদারগণের অধিকার ও কর্তব্যগুলি অংশীদারীর চুক্তি দ্বারা স্থির হইয়া থাকে এবং উহা সাধারণ অংশীদারীর চুক্তিপত্রে লিখিত হয়। এই অধিকার ও কর্তব্যগুলি অবশ্য আইনসম্মত হওয়া চাই। তবে, যদি এই সকল অধিকার ও কর্তব্য চুক্তিতে না থাকে, তখন সাধারণভাবে অংশীদারী কারবারের আইন অনুযায়ী অংশীদারগণের নিম্নরূপ অধিকার ও কর্তব্য রহিয়াছে বলিয়া পরিগণিত হয়:

**অধিকার:** ১ প্রত্যেক অংশীদারেরই কারবারের ব্যবস্থাপনা ও দৈনন্দিন কার্যে (management and conduct) অংশ গ্রহণের, অথবা প্রয়োজন হইলে, কোন বিশেষ অংশীদার বা অংশীদারগণকে পরিচালনার ক্ষমতা প্রদানের অধিকার আছে।

২. সকল অংশীদারেরই কারবারের নীতি নির্ধারণের আলোচনায় অংশগ্রহণের ও মতামত ব্যক্ত করিবার অধিকার আছে। সাধারণ বিষয়সমূহে সংখ্যাগরিষ্ঠের মতামতের দ্বারাই সিদ্ধান্ত গৃহীত হইলেও নূতন অংশীদার গ্রহণ, কোন অংশীদারকে বহিষ্কার, কারবারের চুক্তিপত্রের রদবদল এবং কারবারের বিষয়-সংক্রান্ত গুরুত্বপূর্ণ বিষয়ে সিদ্ধান্ত, সর্বসম্মতিক্রমে গ্রহণ করা বাধ্যতামূলক।

৩. কারবারের কাগজপত্র, দলিলাদি ও হিসাবপত্র দেখিবার, পরীক্ষা করিবার ও প্রয়োজন হইলে উহাদের প্রতিলিপি লইবার অধিকার সকল অংশীদারেরই আছে।

৪. সকল অংশীদারেরই কারবারের লাভ ও সম্পত্তি ভোগ করিবার অধিকার

**কর্তব্য:** ১. প্রত্যেক অংশীদারকেই কারবারের কার্যে সততা, যত্ন ও অধ্যবসায় প্রয়োগ করিতে হইবে।

২. কারবারের কার্যকলাপ অংশীদারদের সাধারণ ও সর্বাধিক স্বার্থ ও সুবিধার অনুকূলে পরিচালনা করিতে হইবে।

৩. 'পারস্পরিক চূড়ান্ত সদ্বিশ্বাস' অংশীদারীর চুক্তির ভিত্তি বলিয়া, অংশীদারদের পরস্পরের প্রতি ন্যায়-পরায়ণ ও বিশ্বস্ত হইতে হইবে।

৪. কারবারের সাধারণ দৈনন্দিন কার্যে, সকল অংশীদারকেই সংখ্যা-

## অধিকার

আছে। এ বিষয়ে চুক্তিতে কোন উল্লেখ না থাকিলে সকলেই সমানুপাতে উহা ভোগ করিবে। অনুরূপভাবে কারবারের লোকসানও সকলের মধ্যে সমান অনুপাতে বণ্টন করা হইবে।

৫. সদ্বিশ্বাসের দ্বারা পরিচালিত হইয়া, কারবারের স্বার্থরক্ষা করিতে গিয়া কোন কোন অংশীদার যদি কারবারের জন্য কোন খরচ করেন বা ক্ষতিগ্রস্ত হন, তবে তাঁহার কারবার হইতে ক্ষতিপূরণ পাইবার অধিকার থাকিবে।

৬. কারবারের পরিবর্তন, পরিবর্ধন, নূতন কার্যক্রম গ্রহণ এবং মেয়াদ উত্তরণের পরেও কারবার পরিচালনের ক্ষেত্রে সকল অংশীদারের নিরবচ্ছিন্ন (continuity) অধিকার বজায় থাকিবে।

৭. কোন অংশীদারী চুক্তি অনুযায়ী পুঁজি বাবদ নিয়োজিত অর্থের অতিরিক্ত কারবারে প্রদান করিলে, তাহার শতকরা ৬ টাকা হারে সুদ পাইবার অধিকার থাকিবে।

৮. বিশেষ অবস্থার প্রয়োজন অনুভব করিলে যে কোন অংশীদার কারবার ভাঙিয়া দিবার জন্য আদালতে মামলা দায়ের করিতে পারেন এবং ঐ ক্ষেত্রে কারবারের দায়াতিরিক্ত সম্পত্তি চুক্তিমত অথবা চুক্তিতে উল্লিখিত না থাকিলে উহা সমানুপাতে অংশীদারগণের মধ্যে বণ্টন করা হইবে।

## কর্তব্য

গরিষ্ঠের সমর্থন দ্বারা গৃহীত সিদ্ধান্ত মানিয়া চলিতে হইবে।

৫. কোন অংশীদারই কারবারের কার্যকলাপ নিজ স্বার্থসাধনের অভিপ্রায়ে ব্যবহার করিতে পারিবেন না। কারবারের মালপত্র বেচাকেনা করিতে গিয়া কোন অংশীদারই দস্তুরি (commission) বা মুনাফা অর্জন করিতে পারিবেন না।

৬. কোন অংশীদারই কারবারের কোন সম্পত্তি নিজের ব্যক্তিগত সুবিধা, মুনাফা ও আয় অর্জনের জন্য ব্যবহার করিতে পারিবেন না। কারবারের সম্পত্তি কেবলমাত্র কারবারের কার্যেই ব্যবহার করিতে হইবে।

৭. কারবারের সকল প্রকারের কার্যের জন্য সকল অংশীদার যৌথভাবে ও প্রত্যেক অংশীদার পৃথক ও ব্যক্তিগতভাবে দায়ী থাকিবেন।

## অংশীদারগণের দায়

কারবারের সকল প্রকার দেনার জন্য অংশীদারগণ সকলেই যৌথ ও ব্যক্তিগত-ভাবে দায়ী। এই কারণে কারবারের দেনা ও চুক্তির জন্য যে কোন একজন অংশীদার অথবা সকল অংশীদারের নামেই মামলা দায়ের করা যায়।

কিন্তু কোন ব্যক্তি কোন কারবারে পরবর্তীকালে অংশীদার হিসাবে যোগদান করিলে, চুক্তি ব্যতিরেকে পূর্বের দেনার জন্য দায়ী হইবেন না।

প্রত্যেক অংশীদারই অন্যান্য অংশীদারের সাধারণ প্রতিনিধি হিসাবে বিবেচিত হয় বলিয়া, যে কোন অংশীদারের কারবার সংক্রান্ত যাবতীয় কার্যের দ্বারা সকল অংশীদারই দায়বদ্ধ হন।

অংশীদারী কারবার হইতে অবসর গ্রহণের পর, অবসরপ্রাপ্ত অংশীদারের আর কারবারের দেনার জন্য কোন দায় থাকে না। এইজন্য সাধারণত কোন অংশীদার অবসর গ্রহণকালে কারবার সংশ্লিষ্ট সকলের নিকট উক্ত মর্মে নোটিশ জারি করা হয়। তাহা ছাড়া তৃতীয় পক্ষ অর্থাৎ মহাজন রাজী থাকিলে অংশীদার থাকাকালীন কারবারের দেনার দায় হইতেও অবসরগ্রহণকারী অংশীদার রেহাই পাইতে পারেন।

## অংশীদারীর সুবিধা ও অসুবিধা

নিচে অংশীদারী কারবারের সুবিধা ও অসুবিধাগুলি আলোচনা করা হইল।

| সুবিধা | অসুবিধা |
|---|---|
| ১. কোন আইনের আনুষ্ঠানিক নিয়মকানুন পালন করিতে হয় না (legal formalities) বলিয়া, সহজে ও দ্রুত অংশীদারী কারবার গঠন করা যায়। | ১. অংশীদারগণের সীমাহীন যৌথ ও ব্যক্তিগত দায়ের জন্য অংশীদারী কারবার ব্যবসায়ের উদ্যোগকে নিরুৎসাহিত করে। |
| ২. একাধিক অংশীদারের সমন্বয়ে ইহা গঠিত হয় বলিয়া, একমালিকী কারবারের তুলনায় অংশীদারী কারবার অধিক পুঁজি সংগ্রহ করিতে পারে। ইহার ফলে অংশীদারী কারবারের সাহায্যে বৃহদায়তন উৎপাদন সংগঠন করা যায়। | ২. প্রত্যেক অংশীদার কারবার-সংক্রান্ত তাহার কার্যের দ্বারা অপর অংশীদারগণকে দায়বদ্ধ করে বলিয়া, অনেকে এই ঝুঁকির মধ্যে যাইতে চাহে না। |

| সুবিধা | অসুবিধা |
| --- | --- |
| ৩. একাধিক অংশীদার থাকায় ও অংশীদারগণ যৌথ ও ব্যক্তিগত ভাবে সীমাহীন দায় বহন করেন বলিয়া অংশীদারী কারবার, একমালিকী কারবারের তুলনায় বাজার হইতে অধিক ঋণ সংগ্রহ করিতে পারে। | ৩. সকল অংশীদারই কারবারের পরিচালনায় অংশ গ্রহণ করিতে পারে বটে, কিন্তু সকলেরই যোগ্যতার মান সমান নহে বলিয়া অনেক সময় অনেক সন্ন্যাসীতে গাজন নষ্ট হয়। |
| ৪. বিভিন্ন অংশীদার নিজ নিজ বিশেষ শিক্ষাদীক্ষা, অভিজ্ঞতা ও যোগ্যতা অনুযায়ী কারবারের বিভিন্ন বিভাগ পরিচালনার দায়িত্ব গ্রহণ করিতে পারেন ও ইহার ফলে কারবার পরিচালনার সামগ্রিক দক্ষতা বাড়ে। | ৪. অংশীদারদের মধ্যে মতানৈক্য, যে কোন অংশীদারের মৃত্যু, মস্তিষ্ক বিকার, দেউলিয়া প্রভৃতি কারণে যে কোন সময়ে অংশীদারী কারবারের অবসান ঘটিতে পারে। এইরূপে অনেক সময়ে হঠাৎ প্রতিষ্ঠিত কারবার বিনষ্ট হয়। |
| ৫. অংশীদারগণের দায় সীমাহীন হওয়ায় তাহারা অত্যন্ত সাবধানে ও সযত্নে কারবারের কার্য পরিচালনা করেন। ইহাতে কারবারের সাফল্য সুনিশ্চিত হয়। | ৫. একমাত্র সর্বসম্মতিক্রমে ছাড়া আর কোনরূপে কোন অংশীদারের কারবারের অংশ ও স্বার্থ হস্তান্তরিত করা যায় না। সেজন্য অনেক বিনিয়োগেচ্ছু ব্যক্তি অংশীদারী কারবারে পুঁজি নিয়োগ করিতে ইতঃস্তত করেন। |
| ৬. পরিচালনা কার্যে সকল অংশীদারেরই অংশ গ্রহণের অধিকার থাকায় ও ইচ্ছা করিলে যে কোন সময়ে অংশীদারী কারবারের সহিত সম্পর্ক ছিন্ন করিবার স্বাধীনতা থাকায় এই কারবারে অংশীদারগণের স্বার্থ ও ব্যক্তিত্ব ক্ষুন্ন হইবার কারণ থাকে না। | ৬. সকল অংশীদারের মতামত লইয়া কারবার চালাইতে হয় বলিয়া, অংশীদারী কারবার একমালিকী কারবারের মত দ্রুত সিদ্ধান্ত গ্রহণ করিতে পারে না। |
| ৭. অংশীদারী কারবারে প্রয়োজনমত নূতন অংশীদার গ্রহণ করিয়া পরিচালনায় দক্ষতা ও সংগঠনের | ৭. একমালিকী কারবার অপেক্ষা বেশি পুঁজি তুলিতে পারিলেও অংশীদারী কারবারের পক্ষে আধুনিক |

| সুবিধা | অসুবিধা |
|---|---|
| আয়তন বৃদ্ধি এবং পুঁজির সম্প্রসারণ এবং অবস্থানুযায়ী সহজে ব্যবসায়ের কার্যকলাপের পরিবর্তন করা বহুলাংশে সহজ। | বৃহদায়তন শিল্প স্থাপনের জন্য প্রয়োজনীয় পুঁজি সংগ্রহ করা কঠিন। |

## একান্নবর্তী হিন্দু পারিবারিক কারবার
## JOINT HINDU FAMILY BUSINESS

একান্নবর্তী হিন্দু পারিবারিক যাবতীয় সম্পত্তি ও কারবারের মালিকানা স্বত্ব সম্বন্ধে দুইটি বিধি প্রচলিত আছে। একটি হইল মিতাক্ষরা,—ইহা পশ্চিমবঙ্গ ব্যতীত ভারতের সর্বত্র প্রচলিত। অপরটি হইল দায়ভাগ,—ইহা শুধুমাত্র পশ্চিমবঙ্গে প্রচলিত।

মিতাক্ষরা বিধি অনুসারে কোন হিন্দুর অর্জিত যাবতীয় সম্পত্তি তাহার উত্তরাধিকারীরা জন্মসূত্রে লাভ, ভোগদখল ও ব্যবহার করে। এইরূপ হিন্দু পরিবারের কোন পারিবারিক কারবারও উত্তরাধিকারসূত্রে প্রাপ্ত সম্পত্তির অন্তর্গত। এইরূপ পারিবারিক কারবার উত্তরাধিকারসূত্রে কেহ লাভ করিলে ঐ উত্তরাধিকারীর পুত্ররাও জন্মসূত্রে পিতার সহিত ঐ কারবারের সমান মালিকানা (সহ-মালিকানা) লাভ করে। পরিবারের বয়োজ্যেষ্ঠ ব্যক্তি পরিবারের কর্তারূপে ঐ কারবারের ও অন্যান্য উত্তরাধিকারসূত্রে প্রাপ্ত সম্পত্তির দেখাশুনা পরিচালনা করে।

কিন্তু দায়ভাগ নিয়মে অর্জনকারীই সম্পত্তির নিরঙ্কুশ মালিক বলিয়া বিবেচিত হয়। পিতা যদি কোন কারবার প্রতিষ্ঠা করেন তবে, তাঁহার জীবিতকালে তিনিই একক মালিক থাকেন, সম্পত্তির ও কারবারের শরিকানা আর কেহ পায় না। তাঁহার মৃত্যুর পর পুত্রকন্যারা মালিকানা প্রাপ্ত হন, অথবা, ইচ্ছা করিলে তিনি তাঁহার জীবিতকালে সম্পত্তির মালিকানা অপর কাহাকেও দান করিয়া যাইতে পারেন।

### একান্নবর্তী হিন্দু পারিবারিক কারবার কাহাকে বলে?

মিতাক্ষরা নিয়মে পরিচালিত যে সকল একান্নবর্তী হিন্দু পরিবারের পারিবারিক কারবার আছে উহা অনেকটা অংশীদারী কারবারের অনুরূপ হইলেও উহা একেবারে অংশীদারী কারবারের মত নহে। কারণ তথায় জন্মাধিকার বলে (by birth or status) পুত্র, পৌত্র ও প্রপৌত্রেরাও

কারবারের সমান শরিক হইয়া থাকে। আর দায়ভাগ নিয়মের দ্বারা পরিচালিত হিন্দু পরিবারের পিতা যদি তাহার পুত্র বা প্রপৌত্রকে কারবারে অংশীদার বলিয়া গ্রহণ করেন, তবে ঐ কারবার একান্নবর্তী হিন্দু পারিবারিক কারবার বলিয়া পরিগণিত হইতে পারে।

## বৈশিষ্ট্য

একান্নবর্তী হিন্দু পারিবারিক কারবার পিতা বা পরিবারের সর্বজ্যেষ্ঠ সভ্যের দ্বারা পরিচালিত হয় ও তাঁহাকে 'কর্তা বা কর্মাধ্যক্ষ' (manager) বলে। তিনি কারবার নিয়ন্ত্রণ করেন এবং আয়-ব্যয়ের তদারক করেন। তিনিই কারবারের নীতি নির্ধারণ করেন এবং অন্যান্য শরিকগণ কারবারের পরিচালনা ও নীতি নির্ধারণে অংশ গ্রহণের অধিকার দাবি বা কর্তা কর্তৃক নির্ধারিত নীতি সম্বন্ধে কোন প্রশ্ন তুলিতে পারেন না। শরিকগণ অসন্তুষ্ট হইলে শুধুমাত্র কারবারের সম্পত্তি বণ্টনের জন্য মামলা দায়ের করিতে পারেন। কারবারের প্রয়োজনে ঋণ গ্রহণের ক্ষমতা কর্তার আছে এবং উহার জন্য শরিকগণ কারবারে তাহাদের নিজ নিজ শরিকানা বা অংশের (share or interest) পরিমাণ পর্যন্ত দায়ী থাকেন।

কারবারের পরিচালক হওয়ায় কারবার বন্ধক দেওয়া, বিক্রয় করা ও এমন কি কারবার তুলিয়া দেওয়ার ক্ষমতা পর্যন্ত কর্তার রহিয়াছে বলিয়া স্বীকৃত হয়। তিনি কারবার সংক্রান্ত চুক্তিপত্রে সহি, ঋণ আদায়, আপস-রফা ইত্যাদি এককভাবেই করিতে পারেন, কিন্তু কারবারের প্রাপ্য পাওনা মকুব করিতে পারেন না।

**সুবিধা :** ১. কারবার-সংক্রান্ত কর্তব্য যাহাই হোক, পরিবারের প্রত্যেকেরই কারবার হইতে একটি ন্যূনতম পরিমাণ আয়ের ব্যবস্থা থাকে। ২. স্বার্থপরতা ত্যাগ করিয়া পরিবারের সকলেই শুধু নিজের জন্য নহে, পরিবারের সকলের জন্য কাজ করিতে শিখে। ৩. পরিবারের বালকবালিকারা পরিবারস্থ বয়স্কগণের অভিজ্ঞতা ও জ্ঞান দ্বারা লাভবান হয়। ৪. পরিবারস্থ সকলে কারবারের কাজগুলি পছন্দমত নিজেদের মধ্যে ভাগ করিয়া লন। ইহাতে 'শ্রম বিভাগের নীতি' যথাযথভাবে পালিত হইতে পারে ও তাহাতে কারবারের লাভ হয়।

**অসুবিধা :** ১. কাজ না করিয়াও কিছু আয়ের ব্যবস্থা থাকায় ইহাতে পরিবারস্থ ব্যক্তিগণের মধ্যে আলস্য বাড়ে। ২. কারবারের পরিচালনা ভার যাহার উপর, পরিবারের সেই বয়স্ক কর্তার সহিত পরিবারের নবীন সদস্যগণের

মতামতের অমিল হইতে গভীর অশান্তির সৃষ্টি হয়। ৩. ইহাতে কাজ অনুযায়ী পুরস্কার বা পারিশ্রমিকের ব্যবস্থা না থাকায় যে বেশি পরিশ্রম করে সে নিরুৎসাহিত হয়। ৪. কর্তার কর্তৃত্বের সহিত পরিবারের অন্যান্য সদস্যগণের ব্যক্তিত্বের সংঘাত দেখা দেয় এবং তাহাদের উদ্যোগ নষ্ট হয়। ৫. নানা ক্ষুদ্র বিষয় লইয়া পারিবারিক কলহ হইতে সমগ্র একান্নবর্তী পরিবারের ভাঙ্গন ধরে।

# ৯ যৌথমূলধনী কারবার বা কোম্পানী

## Joint Stock Company

একমালিকী, অংশীদারী ও পারিবারিক, এই সকল পুরাতন কারবারী সংগঠনগুলির প্রধান অসুবিধা এই যে, প্রথমত, উহাদের পক্ষে আধুনিক বৃহদায়তন কারবারের উপযোগী বেশি পরিমাণে পুঁজি সংগ্রহ করা সম্ভব হয় না। দ্বিতীয়ত মালিক অথবা মালিকগণ নিজেরাই এই প্রকার কারবার পরিচালনা করে বটে, কিন্তু তাহাদের নিজেদের হয়ত কারবার পরিচালনার দক্ষতা বিশেষ থাকে না, আবার কারবার ছোট হওয়ায় ভাল বেতনে সুদক্ষ ব্যবস্থাপক কর্মচারী নিয়োগ করিতে পারে না এবং উৎকৃষ্ট ব্যবস্থাপনার বন্দোবস্ত করা যায় না। তৃতীয়ত, এই সকল কারবারে কারবারের দেনার জন্য মালিক বা মালিকগণের দায় সীমাহীন বলিয়া অনেকেই এই জাতীয় কারবার স্থাপনে আগ্রহী হয় না। এই তিনটি প্রধান অসুবিধা দূর করিবার উদ্দেশ্য লইয়া আধুনিক কালে যৌথমূলধনী কারবার বা সংক্ষেপে 'কোম্পানী' নামে এক নূতন ধরনের কারবারী সংগঠন প্রবর্তিত হইয়াছে।

ইহার পুঁজিকে অনেকগুলি ক্ষুদ্র ক্ষুদ্র অংশে ভাগ করিয়া উহাদের এক একটি অংশকে 'শেয়ার' বলা হয়। বহু ব্যক্তি ইহার পুঁজিতে তাহাদের ইচ্ছামত পরিমাণে অংশ প্রদান করিতে পারে। পুঁজিতে যে যেমন অংশ প্রদান করে তাহাকে সেমত এক একটি 'অংশপত্র' বা 'শেয়ার সার্টিফিকেট' প্রদান করা হয়। সুতরাং বহুসংখ্যক ব্যক্তির নিকট হইতে পুঁজির কমবেশি অংশ সংগ্রহ করিয়া এই যৌথমূলধনী কারবার এক বিপুল পরিমাণ পুঁজিতহবিল গঠন করিতে পারে এবং উহার সাহায্যে এক বিরাট আকারের কারবার স্থাপন ও পরিচালনা করিতে পারে। তাহা ছাড়া, একমালিকী বা অংশীদারী কারবারের মত শেয়ারহোল্ডার বা

শেয়ারের অর্থাৎ কোম্পানীর মালিকগণের নিজেদের এই কারবার চালাইতে হয় না। এজন্য কোম্পানী হইতে উপযুক্ত বেতনে সুদক্ষ ব্যবস্থাপক নিয়োগ করা হয়। সর্বোপরি, কোম্পানীর দেনার জন্য ইহার মালিক, অর্থাৎ শেয়ারহোল্ডারগণের দায়, তাহারা কোম্পানীর পুঁজির যে পরিমাণ অংশ অর্থাৎ, শেয়ার কিনিয়াছে উহার মূল্যের দ্বারা সীমাবদ্ধ হয়। যদি তাহারা ঐ শেয়ারগুলির পূর্ণমূল্য অর্থাৎ তাহাদের অংশের সম্পূর্ণভাগ প্রদান করিয়া থাকে তবে, কোম্পানীর দেনার জন্য তাহাদের আর কোন ব্যক্তিগত দায় থাকে না; ব্যক্তিগত সম্পত্তি সেজন্য বিনষ্ট হইবার ভয় থাকে না। শেয়ারহোল্ডারগণ বৎসর শেষে কোম্পানীর মুনাফার অংশ ভোগের অধিকার লাভ করে এবং নির্ঝঞ্ঝাটে তাহাদের নিজ নিজ কাজকর্মে আত্মনিয়োগের অবকাশ পায়। এই প্রকার নূতন কারবারী সংগঠন প্রবর্তিত হওয়ায়, আধুনিক কালে বৃহদায়তন শিল্প বাণিজ্য ও ব্যবসায়িক কারবারী প্রতিষ্ঠান স্থাপন ও পরিচালনা সম্ভব হইয়াছে।

**সংজ্ঞা :** বিচারপতি লিণ্ডলের কথায়, মুনাফা অর্জনের সমস্বার্থে বিনিয়োগের উদ্দেশ্যে, বহুসংখ্যক ব্যক্তি স্বেচ্ছায় মিলিত হইয়া অর্থ বা আর্থিক সম্পদ প্রদান করিয়া যৌথমূলধন তহবিল গঠনের দ্বারা যে সম্মিলিত কারবারী প্রতিষ্ঠান স্থাপন করে উহাই যৌথমূলধনী কারবার। এই প্রতিষ্ঠানের পুঁজিকে সমমূল্যের কতকগুলি ক্ষুদ্রাংশে বিভক্ত করা হয় ও উহাদের 'শেয়ার' বলা হয়। এই শেয়ার যাহারা ক্রয় করে তাহারা কারবারের মালিকানা ভোগ করে এবং শেয়ারহোল্ডার নামে পরিচিত। শেয়ারহোল্ডারগণের ঐ শেয়ার সর্বদাই হস্তান্তরযোগ্য। শেয়ারহোল্ডারগণ কর্তৃক নির্বাচিত পরিচালকপর্ষদের দ্বারা এই কারবার পরিচালিত হয়।

**বৈশিষ্ট্য :** ১. ইহা সদস্যদের স্বেচ্ছামূলক মিলনের ভিত্তিতে গঠিত হয়, তবে, ইহার প্রতিষ্ঠা রাষ্ট্রীয় আইনের দ্বারা নির্ধারিত হয়। সেজন্য ইহাকে রাষ্ট্র বা আইনের দ্বারা সৃষ্ট প্রতিষ্ঠান বলে।

২. সদস্যগণের নিকট শেয়ার বিক্রয় করিয়া ইহার পুঁজি সংগৃহীত হয়।

৩. সদস্য বা শেয়ারহোল্ডারগণ কর্তৃক নির্বাচিত প্রতিনিধিগণের উপর ইহার নিয়ন্ত্রণভার ন্যস্ত থাকে। এজন্য ইহার নিয়ন্ত্রণ ব্যবস্থা গণতান্ত্রিক বলিয়া দাবি করা হয়।

৪. নির্বাচিত প্রতিনিধিগণ কর্তৃক নির্ধারিত নীতি কার্যে পরিণত করিবার দায়িত্ব ও কারবারের দৈনন্দিন ব্যবস্থাপনাভার প্রধান পরিচালক বা ম্যানেজিং ডিরেক্টারের উপর অর্পিত হয়।

৫. সকল বিষয়ে সংখ্যাগরিষ্ঠ সদস্যগণের মতানুযায়ী কার্যনির্বাহ হয় বলিয়া, এই কারবারের কার্যে বাধ্যতামূলক ঐক্যের নীতি ( compulsory unity of action ) অনুসৃত হয়।

৬. ক্রীত শেয়ারের নির্ধারিত মূল্যের ( face-value ) দ্বারা শেয়ার-হোল্ডারদের দায়িত্ব সীমাবদ্ধ থাকে। ইহা এই কারবারের একটি প্রধান বৈশিষ্ট্য।

৭. প্রদত্ত পুঁজির অনুপাতে শেয়ারহোল্ডারগণের মধ্যে মুনাফার বণ্টন করা হয়।

৮. আইনের চক্ষে, ইহা শেয়ারহোল্ডারগণ হইতে পৃথক ও চিরন্তন অস্তিত্ব-সম্পন্ন কৃত্রিম ব্যক্তি বলিয়া পরিগণিত হয়। সুতরাং শেয়ারহোল্ডারদের পরিবর্তনে, মৃত্যুতে অথবা অপারগতায় ইহার অবসান ঘটে না। অতএব ইহা চিরন্তন অস্তিত্বসম্পন্ন ( perpetual succession )। ইহা যৌথমূলধনী কারবারের অন্যতম গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য।

৯. আইনত স্বীকৃত স্বতন্ত্র ব্যক্তিরূপে পরিগণিত হওয়ায় ইহা নিজস্ব সীল-মোহরের ( common seal ) দ্বারা পরিচিত হয়।

১০. ইহার সাধারণ সদস্যগণ কারবারের দৈনন্দিন কার্যে অংশ গ্রহণ করিতে পারে না। উহা প্রধানত উচ্চপদস্থ কর্মচারীদের তত্ত্বাবধানে পরিচালিত হয় বলিয়া এই কারবারে মালিকানা ও পরিচালনার মধ্যে বিচ্ছেদ ঘটে।

১১. ইহার শেয়ার হস্তান্তরযোগ্য বলিয়া সর্বদাই উহার হস্তান্তরের দ্বারা স্বত্বাধিকারীর পরিবর্তন ঘটে। এজন্য বলা হয় যে যৌথমূলধনী কারবারের মালিকানা সতত পরিবর্তনশীল।

১২. ইহা প্রত্যেক দেশেই কোম্পানী আইনের চৌহদ্দির মধ্যে স্বায়ত্তশাসিত প্রতিষ্ঠান হিসাবে কাজ করিয়া থাকে।

## 'সীমাবদ্ধদায়' নীতির প্রকৃতি ও তাৎপর্য

যৌথমূলধনী কোম্পানীর শেয়ারহোল্ডারগণের দায় সীমাবদ্ধ। ইহার অর্থ হইতেছে এই যে, কোম্পানীর দেনার জন্য একজন শেয়ারহোল্ডারের দায়, তিনি যে পরিমাণ শেয়ার ক্রয় করেন উহার মূল্যের দ্বারা সীমাবদ্ধ হয়। এবং তিনি যদি ঐ সকল শেয়ারের পূর্ণমূল্য প্রদান করিয়া থাকেন, তবে কোম্পানীর দেনার জন্য তাঁহার আর কোন দায় থাকে না। তবে, যদি ঐ সকল শেয়ারের আংশিক মূল্য তিনি প্রদান করিয়া থাকেন তাহা হইলে, কোম্পানীর দেনার জন্য ঐ শেয়ার মূল্যের বকেয়া অংশের জন্য মাত্র তাহার দায় থাকে। অনেক যৌথমূলধনী কোম্পানী উহার শেয়ারগুলির পূর্ণ মূল্য শেয়ারহোল্ডারগণের নিকট হইতে

আদায় না করিয়া শেয়ারমূল্যের একাংশ মাত্র আদায় করিয়া কাজ চালায়। পরে প্রয়োজনমত, কিস্তিতে শেয়ারমূল্যের বকেয়া অংশ শেয়ারহোল্ডারগণের নিকট হইতে আদায় করিতে থাকে। শেয়ারমূল্য সম্পূর্ণ আদায় করিবার পূর্বেই কোন কোম্পানী কারবার গুটাইতে বাধ্য হইলে, এবং সে সময় কোম্পানীর সম্পত্তি বিক্রয় করিয়া উহার পাওনাদারগণের পাওনা সম্পূর্ণ শোধ করা সম্ভব না হইলে শেয়ারহোল্ডারগণের নিকট হইতে শেয়ার মূল্যের বকেয়া অংশ দাবি করা হয়। তখন প্রত্যেক শেয়ারহোল্ডার, যিনি যে পরিমাণ শেয়ার খরিদ করিয়াছিলেন, তাঁহার শেয়ারগুলির মূল্যের বকেয়া অংশ কোম্পানীর দেনা পরিশোধের জন্য প্রদান করিতে বাধ্য থাকেন। ইহাই 'সীমাবদ্ধ দায়' নীতির প্রকৃতি ও তাৎপর্য। উদাহরণ স্বরূপ বলা যায় যে, কোন ব্যক্তি একটি যৌথমূলধনী কোম্পানীর, প্রতিটি ১০ টাকা মূল্যের ১০০টি শেয়ার খরিদ করিল এবং তজ্জন্য কোম্পানীর শর্ত অনুযায়ী প্রতি শেয়ারে ৫ টাকা হিসাবে ১০০ শেয়ারের জন্য মোট ৫০০ টাকা প্রদান করিল। তাহা হইলে, তাহার নিকট ঐ ১০০ শেয়ারের উপর প্রতি শেয়ারে আর ৫ টাকা হিসাবে শেয়ারের বকেয়া মূল্য বাবদ কোম্পানীর পাওনা থাকিল মোট ৫০০ টাকা। এবার, যদি কোম্পানী কোন কারণে কারবার গুটাইতে বাধ্য হয় তাহা হইলে, কোম্পানীর দেনার জন্য তাহার দায় ঐ ৫০০ টাকা পর্যন্ত (সীমাবদ্ধ) রহিল। উহার অধিক নহে। অর্থাৎ এক কথায় বলা যায় যে, যৌথমূলধনী কোম্পানীতে কোম্পানীর দেনার জন্য শেয়ারহোল্ডারগণের দায়, তাহাদের ক্রীত শেয়ার মূল্যের বকেয়া অংশের দ্বারা (যদি পূর্ণমূল্য আদায় না হইয়া থাকে) সীমাবদ্ধ থাকে। ইহাই কোম্পানীর 'সীমাবদ্ধ দায়' নীতির প্রকৃতি ও তাৎপর্য।

**যৌথমূলধনী কারবারের শ্রেণীবিভাগ**

যৌথ মূলধনী কারবার নিম্নরূপ নানা প্রকারের হইতে পারে:

১. **চার্টার্ড কোম্পানী** (Chartered Company): যৌথমূলধনী কারবার গঠনের প্রথম যুগে, এ সম্পর্কে স্বভাবতই কোন নির্দিষ্ট আইন না থাকায় ইংলণ্ডে পার্লামেন্টের মারফত রাজা বা রাণীর নিকট আবেদনক্রমে বিশেষ সনদ বা লিখিত অনুমতিপত্র সংগ্রহ করিয়া উহা গঠন করিতে হইত। চার্টার্ড ব্যাঙ্ক অব ইংলণ্ড, অস্ট্রেলিয়া এণ্ড চায়না, ইস্ট ইণ্ডিয়া কোম্পানী ইত্যাদি এক জাতীয় যৌথমূলধনী কারবারের দৃষ্টান্ত। ভারতে এই জাতীয় কোন প্রতিষ্ঠান নাই।

২. **স্ট্যাটুটরী কোম্পানী** (Statutory Company): অনেক সময় কোনরূপ গুরুত্বসম্পন্ন অর্থনৈতিক কার্য সম্পাদনের জন্য স্বতন্ত্র এবং বিশেষ

আইনের দ্বারা যৌথমূলধনী কারবার স্থাপন করা হয়। ইহাদের স্ট্যাটুটরী কোম্পানী বা করপোরেশন অথবা সংবিধিবদ্ধ যৌথমূলধনী কারবার বলা হয়। কলিকাতা ট্রামওয়েজ কোম্পানী, কলিকাতা ইলেকট্রিক সাপ্লাই করপোরেশন, রিজার্ভ ব্যাঙ্ক, ভূতপূর্ব ইম্পিরিয়াল ব্যাঙ্ক ও বর্তমান স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, ইণ্ডাস্ট্রিয়াল করপোরেশন প্রভৃতি ইহার দৃষ্টান্ত।

**৩. রেজিস্টার্ড কোম্পানী বা নিবন্ধভুক্ত যৌথমূলধনী কারবার (Registered Company) :** ১৯৫৬ সালের ভারতের কোম্পানী আইনানুযায়ী যৌথমূলধনী কারবারের নিবন্ধকের ( Registrar of Joint Stock Companies ) দ্বারা নিবন্ধভুক্ত প্রতিষ্ঠানকে রেজিস্টার্ড কোম্পানী বা নিবন্ধভুক্ত যৌথমূলধনী কারবার বলা হয়। ভারতীয় কোম্পানী আইনের ১১ ধারা মতে কোন কারবার ২০ জন ( ব্যাঙ্কিং কোম্পানী ক্ষেত্রে ১০ ) এর বেশি সদস্য হইলে উহার নিবন্ধভুক্তি বাধ্যতামূলক। অন্যথায় উহা বে-আইনী বলিয়া গণ্য হইবে।

নিবন্ধভুক্ত যৌথমূলধনী কারবার বা রেজিস্টার্ড কোম্পানী তিন প্রকারের হইতে পারে। যথা, সদস্যগণের সীমাহীন দায়সম্পন্ন যৌথমূলধনী কারবার, সদস্যগণের প্রতিশ্রুতি বা গ্যারান্টি দ্বারা সীমাবদ্ধ দায়সম্পন্ন যৌথমূলধনী কারবার ও শেয়ারের দ্বারা সীমাবদ্ধ দায়সম্পন্ন যৌথমূলধনী কারবার।

**ক. সীমাহীন দায়সম্পন্ন যৌথমূলধনী কারবার** ( Unlimited Liability Company ) **:** সাধারণত যৌথমূলধনী কারবারে সদস্যগণের দায় সীমাবদ্ধ হইয়া থাকে। কিন্তু সদস্যগণের সীমাহীন দায়সম্পন্ন কারবারও গঠন করা যায়। তবে বর্তমানে এই জাতীয় কারবার নাই বলিলেই চলে।

**খ. সদস্যগণের প্রতিশ্রুতি বা গ্যারান্টি দ্বারা সীমাবদ্ধ দায়সম্পন্ন যৌথমূলধনী কারবার** ( Company Limited by Guarantee ) **:** এই জাতীয় কারবারের প্রত্যেক সদস্য কারবারের ঋণের নির্দিষ্ট অংশ পরিশোধের দায় বহন করে এবং মেমোরাণ্ডামে উহা উল্লিখিত থাকে। ক্লাব, বণিকসভা, সমাজসেবা সমিতি প্রভৃতি এই জাতীয় প্রতিষ্ঠান।

**গ. শেয়ারের দ্বারা সীমাবদ্ধ দায়সম্পন্ন যৌথমূলধনী কারবার** ( Company Limited by Shares ) **:** অধিকাংশ যৌথমূলধনী কারবারে ঋণের জন্য সদস্যগণের দায় তাহাদের ক্রীত শেয়ারের মূল্যের দ্বারা সীমাবদ্ধ হয়। এই ধরনের যৌথমূলধনী কারবারকে শেয়ারের দ্বারা সীমাবদ্ধ দায়সম্পন্ন যৌথমূলধনী কারবার বলে। এই জাতীয় যৌথমূলধনী কারবারের প্রচলনই বেশি।

**শেয়ার দ্বারা সীমাবদ্ধ দায়সম্পন্ন যৌথমূলধনী কারবারের শ্রেণীবিভাগ** ( Classification of Companies Limited by Shares ) : ব্যবসায়ে যোগদানেচ্ছু ব্যক্তিগণের নিকট শেয়ার বিক্রয় করিয়া শেয়ারের দ্বারা সীমাবদ্ধ দায়সম্পন্ন যৌথমূলধনী কারবার গঠন করা হইয়া থাকে। কিন্তু শেয়ার বিক্রয় করিতে গিয়া দুই রকম পন্থা অনুসরণ করা যাইতে পারে। প্রথমত, জনসাধারণের সকলশ্রেণীর নিকট শেয়ার ক্রয়ের আবেদন করিয়া যে কোন ব্যক্তির নিকট শেয়ার বিক্রয়ের ব্যবস্থা করা যায়। এই পন্থায় যে প্রতিষ্ঠান গঠিত হয়, উহাদের বহু সংখ্যক শেয়ারহোল্ডার থাকে এবং এজন্য ইহাদের Widely owned Company বা পাব্লিক লিমিটেড কোম্পানী বা ব্যাপক মালিকানার যৌথমূলধনী কারবার বলা হয়। সংক্ষেপে ইহাদের পাব্লিক কোম্পানী বলে। দ্বিতীয়ত, উদ্যোক্তাদের পরিচিত ব্যক্তি বা তাহাদের আত্মীয়স্বজন ও বন্ধুবান্ধব প্রভৃতি অল্পকয়েকজন ব্যক্তির নিকট শেয়ার বিক্রয় করিয়া, স্বল্পসংখ্যক শেয়ারহোল্ডার লইয়াও যৌথমূলধনী কারবার গঠন করা যায়। ইহাদের মালিকানা মুষ্টিমেয় কয়েক ব্যক্তির মধ্যে সীমাবদ্ধ থাকে বলিয়া ইহাদের সীমাবদ্ধ মালিকানার যৌথমূলধনী কারবার বা Closely owned Company বা প্রাইভেট লিমিটেড কোম্পানী বলে। সংক্ষেপে ইহাদের প্রাইভেট কোম্পানী বলে।

১. **প্রাইভেট লিমিটেড কোম্পানী** ( Private Limited Company ) : সদস্যগণের সীমাবদ্ধ দায়যুক্ত যে কোম্পানীতে সদস্যগণের সংখ্যা সচরাচর একটি ন্যূনতম ও একটি সর্বাধিক সংখ্যার মধ্যে সীমাবদ্ধ থাকে এবং যাহার শেয়ার হস্তান্তরের উপর বিধিনিষেধ থাকে ও যে কোম্পানী জনসাধারণকে উহার শেয়ার ও ডিবেঞ্চার কিনিতে অনুরোধ করিতে পারে না, তাহাই প্রাইভেট লিমিটেড কোম্পানী। অন্যূন দুইজন এবং অনধিক ৫০ জন সভ্য লইয়া এই জাতীয় কারবার গঠিত হয়। এই কারবারের শেয়ার হস্তান্তরযোগ্য নহে। Prospectus বা বিবরণ পত্রের দ্বারা ইহা জনসাধারণকে শেয়ার ক্রয়ের অনুরোধ করিতে পারে না।

২. **পাবলিক লিমিটেড কোম্পানী** ( Public Limited Company) : ইহার ন্যূনতম সভ্যসংখ্যা সাত এবং সর্বাধিক সভ্যসংখ্যা অনির্দিষ্ট, তবে উহা সাধারণত শেয়ারের সংখ্যা দ্বারা সীমিত। ইহার শেয়ার সহজেই হস্তান্তরযোগ্য এবং উহা বিক্রয়ের জন্য বিবরণ পত্রের দ্বারা জনসাধারণের নিকট আবেদন করিতে হয়।

৩. **সরকারী কোম্পানী** ( Government Company ) : ভারতে

১৯৫৬ সালের কোম্পানী আইনের ৬১৭ ধারা অনুযায়ী, যে কোম্পানীতে কেন্দ্রীয় বা রাজ্য সরকারের অন্ততঃ ৫১ শতাংশ শেয়ার থাকিবে তাহাই সরকারী কোম্পানী রূপে গণ্য হইবে।

**যৌথমূলধনী কারবারের সুবিধা**

১. **প্রচুর পরিমাণ পুঁজি:** ইহার শেয়ারের মূল্য অতি অল্প এবং উহাও সাধারণত কিস্তিতে দেওয়ার ব্যবস্থা থাকায়, ধনীরা ছাড়াও অল্পবিত্ত শ্রেণীর ব্যক্তিগণও ইহার শেয়ার কিনিতে পারে। এইজন্য সহজেই ইহা বহুল পরিমাণে পুঁজি সংগ্রহে সমর্থ হয়।

২. **সীমাবদ্ধ দায়:** ইহার সদস্যগণের দায় সীমাবদ্ধ হওয়ায় বিনিয়োগের ঝুঁকি কম বলিয়া বিনিয়োগকারিগণ ইহাতে বিনিয়োগ করিতে উৎসাহ পায়। এই কারণেও ইহার সংগৃহীত পুঁজির পরিমাণ বৃদ্ধি পায়।

৩. **শেয়ার হস্তান্তর:** ইহার, বিশেষত ব্যাপকমালিকানার যৌথমূলধনী কারবারের, শেয়ার অবাধে হস্তান্তর করা যায় বলিয়া এবং সকল দেশেই এই জন্য শেয়ার বাজার থাকায় বিনিয়োগে ইচ্ছুক ব্যক্তিগণ বিনা দ্বিধায় ইহার শেয়ার ক্রয় করে। এই সুবিধা ইহার অধিক পরিমাণ পুঁজি সংগ্রহের আর একটি কারণ।

৪. **সাধারণের আস্থা:** ইহা আইন কর্তৃক সৃষ্ট সংগঠন এবং আইনত কতকগুলি বিষয়ে ইহার বাধ্যবাধকতা থাকায়, এই জাতীয় কারবার জনপ্রিয়তা অর্জন করিয়াছে। ইহাও পুঁজিবৃদ্ধির অন্যতম কারণ।

৫. **বিনিয়োগকারীর আকর্ষণ:** সাধারণত ব্যবসা-বাণিজ্যে বহুদর্শী, দক্ষ ও অভিজ্ঞ পরিচালকমণ্ডলীর পরিচালনায় ইহার সাফল্যের সম্ভাবনা সুনিশ্চিত হয় বলিয়া, ব্যবসা-বাণিজ্যে অনভিজ্ঞ সাধারণ সঞ্চয়কারী ও বিনিয়োগকারিগণও ইহাতে নির্ভয়ে অর্থ বিনিয়োগ করে।

৬. **বৃহদায়তন কারবারের ব্যয়সঙ্কোচ:** যথেষ্ট পরিমাণ পুঁজি থাকায় ইহার পক্ষে উৎকৃষ্ট মূল্যবান যন্ত্রপাতি, সুদক্ষ কর্মচারী নিয়োগ, উন্নত শ্রমবিভাগ, বহুসংখ্যক শ্রমিক, বৃহদায়তনে কাঁচামাল ক্রয়, বৃহৎ সংগঠন, বৃহদায়তন উৎপাদন ও বিক্রয়ের দ্বারা বৃহদায়তনে উৎপাদনের যাবতীয় ব্যয়সঙ্কোচের সুবিধা ভোগ করা সম্ভব হয় বলিয়া ইহার গড়পড়তা উৎপাদন ব্যয় হ্রাস পায়। অল্প খরচে উৎপাদনের দরুন ইহার অধিক আয় ও সাফল্যের সম্ভাবনা বেশি।

৭. **ঝুঁকি সংকোচ:** বৃহৎ বিনিয়োগকারিগণ বহুসংখ্যক যৌথমূলধনী কারবারের মধ্যে তাহাদের মোট বিনিয়োগ বণ্টন করিয়া বিনিয়োগের মোট ঝুঁকি কমাইতে সমর্থ হয়।

**৮. আইনত স্বীকৃত, স্বতন্ত্র ব্যক্তিসত্তা ও চিরন্তন অস্তিত্ব :** সদস্যগণ হইতে ইহাকে আইনত পৃথকব্যক্তি বলিয়া গণ্য করার দরুন, ইহার সদস্য ও পরিচালকগণের মধ্যে ব্যক্তিবিশেষের পরিবর্তনের ফলে কারবারের ক্ষতিবৃদ্ধির সম্ভাবনা অল্প। এবং ইহার আইনস্বীকৃত কৃত্রিম ব্যক্তিসত্তার মৃত্যু নাই বলিয়া ইহা সুদীর্ঘকাল ব্যাপী ব্যবসায়ে নিযুক্ত থাকিতে পারে। ফলে কারবার দীর্ঘস্থায়ী হওয়ায় একদিকে ইহা অতীতের শিক্ষা কার্যে ব্যবহার করিবার সুযোগ পায় এবং অপরদিকে ইহার ভবিষ্যৎ উন্নতি ও সম্প্রসারণের সুযোগ সম্ভাবনা অপরিমেয় হইয়া থাকে।

**৯. প্রতিভা ও পুঁজির সমন্বয় :** অনেক প্রতিভাশালী ব্যক্তি পুঁজির অভাবে কারবার গঠন করিতে পারেন না। কিন্তু যৌথমূলধনী কারবার থাকায় ইহার মধ্যে যাহাদের প্রতিভা আছে অথচ পুঁজি নাই এবং যাহাদের পুঁজি আছে অথচ প্রতিভা নাই উহাদের উভয়ের মিলনে প্রতিভা ও পুঁজির যোগা-যোগে, বিরাট সাফল্যজনক কারবার গড়িয়া উঠে।

**১০. সঞ্চয়ে উৎসাহ :** ইহাতে অর্থ বিনিয়োগ করিয়া সহজেই আয় বৃদ্ধি করা যায় বলিয়া যৌথমূলধনী কারবার দেশবাসীকে সঞ্চয়ে উৎসাহ প্রদান করে।

**১১. সুদক্ষ পরিচালনা :** ইহার পরিচালকমণ্ডলী পরিবর্তনীয় বলিয়া, পুরাতন পরিচালকগণকে পরিবর্তন করিয়া আরও অভিজ্ঞ ও দক্ষ ব্যক্তিকে পরিচালক সমিতিতে গ্রহণ করা যায়। প্রয়োজন হইলে নূতন কর্মকুশলী ব্যক্তিকে গ্রহণ করিয়া পরিচালকমণ্ডলীতে নূতন রক্ত সঞ্চালন করা সম্ভব। এইভাবে ইহার পরিচালনার দক্ষতা বৃদ্ধির যথেষ্ট সুযোগ থাকে।

**১২. ঝুঁকির শ্রেণীবিভাগ :** অধিকাংশ যৌথমূলধনী কারবারেই বিভিন্ন-শ্রেণীর ঝুঁকিসংবলিত শেয়ার থাকে। উহার কোনটিতে লভ্যাংশ সুনির্দিষ্ট অতএব ঝুঁকি অল্প। আবার কোনটিতে ঝুঁকি বেশি, উহাতে লভ্যাংশের স্থিরতা নাই। নিজ নিজ ইচ্ছামত বিভিন্নশ্রেণীর বিনিযোগকারীরা, যে যেমন ঝুঁকি পছন্দ করে, সেরূপ শেয়ার কিনিতে পারে।

### যৌথমূলধনী কারবারের অসুবিধা

**১. প্রচারের দ্বারা প্রভাবিত হইয়া অসাধু বা অযোগ্য ব্যক্তিগণের দ্বারা স্থাপিত যৌথমূলধনী কারবারে অর্থ বিনিয়োগ করিয়া অনেক সময় বিনিয়োগকারিগণ ক্ষতিগ্রস্ত হয়।**

২. **অনেক ক্ষেত্রেই,** আপাতদৃষ্ট গণতান্ত্রিক পরিচালন কাঠামো সত্ত্বেও,

ইহাদের নিয়ন্ত্রণ ক্ষমতা ম্যানেজিং এজেন্ট, ম্যানেজিং ডিরেক্টর প্রভৃতি মুষ্টিমেয় ব্যক্তিগণের কুক্ষিগত হইয়া পড়ে।

৩. ইহাতে **মালিকানা ও পরিচালনার বিচ্ছেদের দরুন** বেতনভুক্ উচ্চপদস্থ কর্মচারিগণের হস্তেই কারবারের প্রকৃত ভার থাকে। সুতরাং ইহা একমালিকী বা অংশীদারী কারবারের মত সযত্নে পরিচালিত হয় না এবং প্রায়ই শ্রমিক সংক্রান্ত বিবাদ লাগিয়া থাকে।

৪. **ইহার পরিচালনা ভার যে সকল বেতনভুক্ উচ্চপদস্থ কর্মচারীদের উপর ন্যস্ত** তাহাদের মধ্যে আমলাতান্ত্রিক মনোভাব জাগিয়া ওঠে। ফলে তাহারা জটিল ও অসুবিধাজনক বিষয়ে উদ্যোগ লইতে চাহে না।

৫. বেতনভুক্ কর্মচারিগণের উপর দায়িত্ব দিয়া কার্যপরিচালনার দরুন তাহাদের শৈথিল্যের ফলে কারবারের নানা বিভাগে অপচয় ও অপব্যয় বৃদ্ধি পায়।

৬. **পরিচালকমণ্ডলী এবং উচ্চপদস্থ কর্মচারীরা** কর্মচারী নিয়োগ করিতে গিয়া যোগ্যতা অপেক্ষা স্বজনপোষণের দিকেই লক্ষ্য রাখে বলিয়া কারবারের ব্যয়বাহুল্য ও দক্ষতাহানি ঘটে। ভারতে ইহা বিশেষভাবেই বর্তমান।

৭. **যে সকল ব্যবসায়ের সাফল্য ক্রেতার সহিত মালিকের ব্যক্তিগত সুসম্পর্কের উপর নির্ভর** করে এবং যে সকল ব্যবসায়ের ক্রেতাদের চাহিদা সর্বদা পরিবর্তনশীল উহাদের পক্ষে যৌথমূলধনী কারবার অনুপযোগী।

## যৌথমূলধনী কারবার প্রবর্তনের পদ্ধতি

**প্রবর্তন** ( Promotion ) : কয়েকজন ব্যবসায়ী বা ব্যবসায়ে ইচ্ছুক কয়েক ব্যক্তি নিজেদের মধ্যে একমত হইয়া একটি সীমাবদ্ধ অথবা ব্যাপক মালিকানার যৌথমূলধনী কারবার প্রবর্তন করিতে পারে।

**প্রবর্তক** ( Promoter ) : যৌথমূলধনী কারবার প্রবর্তনে যাহারা উদ্যোগ গ্রহণ করে তাহাদিগকে এক কথায় 'প্রবর্তক' ( Promoter ) বলা হয়। যে কোন ব্যক্তিবিশেষ, ব্যক্তিসমষ্টি বা এমন কি প্রতিষ্ঠানও (firm or association) যৌথমূলধনী কারবার প্রবর্তনে উদ্যোগী হইতে পারে।

এই প্রবর্তকগণই প্রকৃতপক্ষে যৌথমূলধনী কারবারের সৃষ্টি করিয়া থাকে। যে কোন শিল্প বা ব্যবসায়ে, লাভজনক কারবারের সম্ভাবনা অনুভব করিয়া ইহারা ব্যবসায়ের পরিকল্পনা প্রস্তুত করে এবং তাহার পর যৌথমূলধনী কারবার গঠনের নিয়মকানুন পালন করিয়া কারবার গঠন করে। গঠনের প্রাথমিক ব্যয় ( preliminary expenses ) ইহারাই বহন করিয়া থাকে। বহুক্ষেত্রে,

কারবার আরম্ভ করিবার সময় ইহারাই অধিকাংশ মূলধন সরবরাহ করে। শেয়ার বিক্রয় করিয়া কারবারের মূলধন সংগ্রহের কার্য ইহাদের দ্বারাই সম্পন্ন হয়।

**গঠন পদ্ধতি** ( Formation ): যৌথমূলধনী কারবার বা সংক্ষেপে 'কোম্পানী', আইনের দ্বারা সৃষ্টি করা হয় ( creation of law )। নিবন্ধন ব্যতীত ইহার গঠন অসম্ভব।

ব্যাপক মালিকানার যৌথমূলধনী কারবার বা পাবলিক লিমিটেড কোম্পানী গঠনে ন্যূনপক্ষে ৭ জন এবং সীমাবদ্ধ মালিকানার যৌথমূলধনী কারবার বা প্রাইভেট লিমিটেড কোম্পানীতে ন্যূনপক্ষে ২ জন সদস্য প্রয়োজন।

নিবন্ধনের জন্য কোম্পানীর প্রবর্তকগণকে প্রথমেই কোম্পানী আইনানুযায়ী দুইটি দলিল প্রণয়ন করিতে হয়। একটি পরিমেলবন্ধ বা মেমোরাণ্ডাম অব এসোসিয়েশন নামে পরিচিত। অপরটি পরিমেল নিয়মাবলী বা আর্টিক্‌ল্‌স্ অব এসোসিয়েশন নামে পরিচিত।

কোম্পানীটি যে রাজ্যে স্থাপিত হইবে, উহার ভারপ্রাপ্ত নিবন্ধকের নিকট নির্ধারিত স্ট্যাম্প সহ নিম্নলিখিত দলিলগুলি নিবন্ধনের জন্য পেশ করিতে হয়:

**১. মেমোরাণ্ডাম অব এসোসিয়েশন বা পরিমেলবন্ধ**—ইহা বিভিন্ন অংশে বিভক্ত এবং মুদ্রিত আকারে, পাবলিক কোম্পানী হইলে ৭ জন এবং প্রাইভেট কোম্পানী হইলে ২ জন প্রবর্তকের স্বাক্ষরযুক্ত হওয়া আবশ্যক। ইহার প্রত্যয়নের জন্য ( attestation ) একজন সাক্ষীর সহি প্রয়োজন হয়। যাহারাই ন্যূনপক্ষে ১টি করিয়া ঐ কোম্পানীর শেয়ার খরিদ করিয়াছে একমাত্র তাহারাই ইহা স্বাক্ষর করিবার যোগ্য।

**২. আর্টিক্‌ল্‌স্ অব এসোসিয়েশন বা পরিমেল নিয়মাবলী**—প্রবর্তকগণ নিজেরা ইহা রচনা করিয়া থাকিলে, তাহাদের স্বাক্ষরযুক্ত অবস্থায় ইহা দাখিল করিবে। অন্যথায় ভারতের ক্ষেত্রে, ভারতের কোম্পানী আইনের প্রথম তালিকাভুক্ত ৯৯ ধারার আদর্শ আর্টিক্‌ল্‌স্ অব এসোসিয়েশনের অনুরূপ পরিমেল নিয়মাবলী গ্রহণ করা চলে এবং এক্ষেত্রেও অনুরূপভাবে উহা স্বাক্ষরযুক্ত অবস্থায় দাখিল করিতে হয়।

**৩. পরিচালকগণের নাম, ঠিকানা ও শেয়ারের পূর্ণ বিবরণ সংবলিত তালিকা।**

**৪. পরিচালকরূপে কাজ করিতে পরিচালকগণের লিখিত সম্মতি।**

**৫. অনুমোদিত মূলধন ২৫ লক্ষ টাকার অধিক হইলে, মূলধন**

**বিলির নিয়ামকের** ( Controller of Capital Issue ) নিকট হইতে প্রাপ্ত অনুমতি পত্র।

৬. কোন ব্যক্তি বিশেষ, অংশীদারী কারবার অথবা অন্য কোন কোম্পানীকে কারবারের ম্যানেজিং এজেন্ট কিংবা সেক্রেটারীজ এবং ট্রেজারার্স হিসাবে নিয়োগে ইচ্ছুক হইলে উহার চুক্তিপত্র।

৭. কোম্পানীর গঠনকার্যে সংশ্লিষ্ট কোন এডভোকেট (Advocate), এটর্নী (Attorney) অথবা চার্টার্ড একাউন্ট্যান্ট অথবা কোম্পানীর একজন পরিচালক অথবা সেক্রেটারী অথবা ম্যানেজিং এজেন্ট কিংবা সেক্রেটারীজ এবং ট্রেজারার্স অথবা ম্যানেজার কর্তৃক কোম্পানীর আইনানুযায়ী সকল শর্ত পালন করা হইয়াছে, এই মর্মে একটি **বিধিমত ঘোষণা** ( Statutory declaration )।

এই সকল দলিল পর্যালোচনা করিয়া নিবন্ধক যদি সন্তুষ্ট হন যে, কোম্পানী আইন-নির্দিষ্ট সকল শর্ত পালন করা হইয়াছে, তাহা হইলে তিনি আবেদনকারিগণকে কোম্পানীর নিবন্ধন পত্র (Certificate of Incorporation) প্রদান করিবেন। নিবন্ধকের নিকট হইতে ইহা পাইবার সঙ্গে সঙ্গে কোম্পানীর জন্ম হয় এবং ঐ মুহূর্ত হইতেই ইহা চুক্তি, ঋণ প্রভৃতি কার্যের অধিকার লাভ করে।

**প্রাইভেট লিমিটেড কোম্পানী** ইহার পরেই ব্যবসায় আরম্ভ করিতে পারে। কিন্তু **পাবলিক লিমিটেড কোম্পানীকে** কার্যারম্ভের পূর্বে কোম্পানী-সমূহের রেজিস্ট্রার বা নিবন্ধকের নিকট হইতে **কার্যারম্ভের অনুমতিপত্র** ( Certificate of Commencement ) সংগ্রহ করিতে হয়। ইহার জন্য পাবলিক লিমিটেড কোম্পানীকে নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করিতে হয় :

১. **শেয়ার ক্রয়ের আবেদন করিবার ফরমসহ প্রসপেক্টাস বা বিবরণপত্র মারফত** জনসাধারণের নিকট ইহার শেয়ার ক্রয়ের আহ্বান জানাইতে হয়। উহার একটি প্রতিলিপি, অথবা ইহার পরিবর্তে একটি বিকল্প বিবৃতি ( Statement in lieu of prospectus ) নিবন্ধকের নিকট দাখিল করিতে হয়।

২. যে কোন একজন পরিচালক অথবা কোম্পানীর কর্মসচিব কর্তৃক নিম্নলিখিত মর্মে নিবন্ধকের নিকট হইতে একটি যথাযথভাবে পরীক্ষিত ঘোষণা ( duly verified statement ) দাখিল করিতে হয় যে,—

ক. বিবরণপত্র বা বিবরণপত্রের বিকল্প বিবৃতিতে উল্লিখিত শেয়ার বাবদ ন্যূনতম আদায়ী অর্থ ( minimum subscription ) সংগৃহীত হইয়াছে ; এবং

খ. **কোন অনুমোদিত শেয়ার বাজারে** ( Stock Exchange )

উহার শেয়ার বিক্রয়ের অনুমতি লাভের আবেদন করিতে, বা উক্ত অনুমতি লাভ করিতে, অক্ষম হইলে উহার দরুন কোম্পানী তাহার শেয়ার হোল্ডার বা ডিবেঞ্চার হোল্ডারগণকে অর্থ ফেরত দিবার জন্য দায়ী হইবে না।

ইহার পর রেজিস্ট্রার বা নিবন্ধক কার্যারম্ভের অনুমতিপত্র প্রদান করিলে পাবলিক লিমিটেড কোম্পানী উহার ব্যবসায় আরম্ভ করে। ইহাই হইল যৌথমূলধনী কারবার কিভাবে গঠন করিতে হয় তাহার সংক্ষিপ্ত বর্ণনা।

## মেমোরাণ্ডাম অব এসোসিয়েশন বা পরিমেলবন্ধ

মেমোরাণ্ডাম অব এসোসিয়েশন যৌথমূলধনী কারবারের একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ দলিল। ইহা কোম্পানীর সনদ এবং ইহার ভিত্তিতেই কোম্পানী প্রতিষ্ঠা করা হয়। ইহা কোম্পানীর ক্ষমতার সীমা নির্দেশ করে। কোম্পানী কখনই ঐ সীমা অতিক্রম করিতে পারে না। শেয়ারহোল্ডারগণ, ঋণদাতাগণ এবং অন্যান্য যাহারাই ইহার সহিত কারবারে লিপ্ত হয়, তাহাদের সকলকেই ইহার কার্যাবলী সম্বন্ধে অবহিত করাই মেমোরাণ্ডামের উদ্দেশ্য। মেমোরাণ্ডামের উল্লেখযোগ্য ধারাগুলি নিম্নে বর্ণনা করা গেল :

১. **নাম** ( Name Clause ) : কোম্পানীর নাম এবং নামের শেষে পাবলিক লিমিটেড কোম্পানী হইলে 'লিমিটেড' শব্দটি এবং প্রাইভেট লিমিটেড কোম্পানী হইলে 'প্রাইভেট লিমিটেড' শব্দ দুইটি যোগ করিতে হয়।

২. **অবস্থান** ( Situation Clause ) : নোটিশ পাঠাইবার সুবিধার জন্য মেমোরাণ্ডামে কোম্পানীর ঠিকানা দেওয়া প্রয়োজন। কিন্তু উহাতে শুধুমাত্র কোন্ রাজ্যে উহা অবস্থিত তাহা উল্লেখ করাই যথেষ্ট এবং সুবিধাজনক। শহরের নাম দেওয়ার প্রয়োজন হয় না।

৩. **উদ্দেশ্য** ( Object Clause ) : মেমোরাণ্ডামের উদ্দেশ্য সংক্রান্ত ধারাতে কোন্ কোন্ জাতীয় শিল্প বা ব্যবসায়ে কোম্পানী আত্মনিয়োগ করিবে তাহার বর্ণনা থাকে। এ ক্ষেত্রে সাধারণ রীতি হইতেছে যে, শুধুমাত্র বর্তমানে যে সকল কার্য আরম্ভ করা হইবে তাহাই নহে, সুদূর ভবিষ্যতেও প্রয়োজন মনে করিলে কোম্পানী যে সকল সম্ভাব্য কার্য পরিচালনা করিতে পারে তাহাও লিপিবদ্ধ করা হয়। ১৯৬৫ সালের সংশোধিত কোম্পানী আইন অনুসারে মেমোরাণ্ডামে কোম্পানীর প্রধান উদ্দেশ্য এবং গৌণ উদ্দেশ্যগুলি পৃথকভাবে স্পষ্ট করিয়া উল্লেখ করিতে হইবে।

৪. **দায়** ( Liability Clause ) : কোম্পানীর দেনার জন্য শেয়ার-

হোল্ডারগণের আর্থিক দায় ক্রীত শেয়ারের মূল্যের দ্বারা সীমাবদ্ধ থাকিবে, ইহা সুস্পষ্টভাবে উল্লেখ করিতে হয়।

৫. পুঁজি ( Capital Clause ): প্রস্তাবিত পুঁজি এবং উহা কতগুলি শেয়ারে বিভক্ত হইবে উহা উল্লেখ করিতে হয়।

৬. সম্মতি ( Subscription or Association Clause ): মেমোরাণ্ডামের শেষ অংশে এই মর্মে স্বাক্ষরযুক্ত একটি ঘোষণা নিবদ্ধ থাকে যে, উল্লিখিত নাম-ঠিকানা যুক্ত ব্যক্তিগণ, উল্লিখিত শেয়ার খরিদ করিতে সম্মত হইয়া মেমোরাণ্ডামের বর্ণনামত কোম্পানী গঠনে ইচ্ছুক।

## আর্টিক্‌ল্‌স্ অব এসোসিয়েশন বা পরিমেল নিয়মাবলী

কোম্পানীর দৈনন্দিন কার্য পরিচালনা সংক্রান্ত নিয়মাবলী যে দলিলে লিপিবদ্ধ করা হয় তাহা আর্টিক্‌ল্‌স্ অব এসোসিয়েশন বা পরিমেল নিয়মাবলী অথবা সংক্ষেপে 'আর্টিক্‌ল্‌স্' নামে পরিচিত। ইহা দ্বারা পরিচালক ও অন্যান্য কর্মচারিগণের ক্ষমতা নির্দেশ করা হয়। শেয়ারহোল্ডারগণের মধ্যে পারস্পরিক সম্বন্ধ ও তাহাদের অধিকার, কোম্পানীর ঋণ করিবার ক্ষমতা, সভা আহ্বান ও পরিচালনা, হিসাবরক্ষা প্রভৃতি সম্বন্ধে কারবারের সুষ্ঠু পরিচালনার জন্য নিয়মকানুন ইহাতে লিপিবদ্ধ থাকে।

মেমোরাণ্ডামের সহিত ইহাও রেজিস্ট্রারের নিকট দাখিল করিতে হয়। দলিল হিসাবে মেমোরাণ্ডামের পরেই ইহার স্থান।

শেয়ারের মূল্যের দ্বারা সীমাবদ্ধ দায়যুক্ত কোম্পানীর স্বতন্ত্রভাবে রচিত নিজস্ব আর্টিক্‌ল্‌স্ থাকিতে পারে, অন্যথায় ভারতের কোম্পানী আইনের 'টেব্‌ল-এ' অংশে প্রদর্শিত ৯৯ ধারার আদর্শ আর্টিক্‌ল্‌স্ প্রয়োজনমত পরিবর্তন করিয়া গ্রহণ করা বাধ্যতামূলক।

## আর্টিক্‌ল্‌সের বিষয়বস্তু

আর্টিক্‌ল্‌স্ বা পরিমেল নিয়মাবলীতে নিম্নলিখিত বিষয়গুলি সম্পর্কে নিয়মাবলী থাকে:

(১) মূলধনের বিভিন্ন প্রকার শেয়ারে শ্রেণীবিভাগ এবং বিভিন্ন শ্রেণীর শেয়ারহোল্ডারদের অধিকার। (২) শেয়ারের টাকা কিস্তিতে আদায় করা হইলে আবেদন ( application ), আবণ্টন ( allotment ), তলব ( call ) ইত্যাদি বিভিন্ন কিস্তির দেয় অর্থের পরিমাণ। (৩) ন্যূনতম পুঁজির পরিমাণ। (৪) কিস্তির টাকা নির্দিষ্ট সময়ের মধ্যে অনাদায়ের দরুন শেয়ার বাজেয়াপ্ত করিবার

নিয়ম ও বাজেয়াপ্ত শেয়ার পুনর্বিলির পদ্ধতি। (৫) শেয়ার হস্তান্তর সম্পর্কে নিয়ম এবং হস্তান্তরের ফি দেয় হইলে তাহার পরিমাণ। (৬) শেয়ার আবণ্টনের (allotment) তারিখ হইতে তিনমাসের মধ্যে বিনা ফি-তে শেয়ার সার্টিফিকেট বিলির পদ্ধতি। (৭) শেয়ারের পূর্বস্বত্ব (lieu) এবং তলবের (calls) নিয়মাবলী। (৮) শেয়ার বিক্রয়ের কমিশনের হার (যে দামে শেয়ার বিলি করা হয় আইনত ইহা তাহার শতকরা ৫ ভাগের অধিক হইতে পারে না) (৯) পুঁজির পরিমাণ পরিবর্তনের নিয়মাবলী। (১০) ঋণগ্রহণের ক্ষমতা। (১১) পরিচালকগণের (Directors) নাম, ঠিকানা ও পেশা। (১২) পরিচালকগণের সংখ্যা এবং পারিশ্রমিক। (১৩) ম্যানেজার এবং সেক্রেটারী নিয়োগের নিয়ম। (১৪) কোম্পানীর বার্ষিক সাধারণ সভা (general meeting) এবং অতিরিক্ত সাধারণ সভা (extra-ordinary general meeting) আহ্বান ও পরিচালনার নিয়মাবলী। (১৫) পরিচালক পর্ষদের (Board of Directors) সভা আহ্বান ও পরিচালনার নিয়মাবলী। (১৬) সভায় ভোট গ্রহণের পদ্ধতি এবং সদস্যদের ভোটাধিকার। (১৭) লভ্যাংশ ঘোষণার পদ্ধতি। (১৮) লাভের অংশবিশেষকে মূলধনে পরিণত করার (capitalisation of profits) নিয়ম। (১৯) হিসাবরক্ষা ও পরীক্ষার নিয়মাবলী। (২০) কোম্পানীর সীলমোহর রক্ষণাবেক্ষণের ব্যবস্থা। (২১) কোম্পানী বিলোপসাধনের (winding up) পদ্ধতি।

## মেমোরাণ্ডাম ও আর্টিকল্‌সের তুলনা

| মেমোরাণ্ডাম | আর্টিকল্‌স্ |
|---|---|
| ১. ইহা কোম্পানীর সনদ। ইহাতে কোম্পানীর উদ্দেশ্য ও ক্ষমতা বর্ণিত থাকে। ইহা দ্বারা কোম্পানীর সহিত কোম্পানী বহির্ভূত পক্ষের সম্পর্ক নির্ধারিত হয়। | ১. ইহা কোম্পানীর অভ্যন্তরীণ পরিচালনা সংক্রান্ত নিয়মকানুনবিশিষ্ট একটি দলিল। ইহা দ্বারা কোম্পানীর অভ্যন্তরস্থ বিভিন্ন পক্ষের সম্বন্ধ নির্ণয় করা হয়। |
| ২. ইহার নিবন্ধন বাধ্যতামূলক। | ২. ইহার নিবন্ধন ঐচ্ছিক। যেহেতু বিকল্পে কোম্পানীর আইনের Table A-র অন্তর্ভুক্ত আদর্শ আর্টিকল্‌সে প্রযুক্ত হয়। |
| ৩. ইহা কোম্পানীর মুখ্য দলিল। | ৩. ইহা কোম্পানীর গৌণ দলিল হিসাবে মেমোরাণ্ডামের অধীন। |

| মেমোরাণ্ডাম | আর্টিকল্‌স্ |
|---|---|
| ৪. ইহার পরিবর্তন ও পরিবর্ধন করিতে হইলে বিশেষ প্রস্তাব পাস করিয়া উহাতে আদালতের অনুমতি বা ক্ষেত্র বিশেষে কেন্দ্রীয় সরকারের অনুমোদন আবশ্যক। | ৪. ইহার ক্ষেত্রে পরিবর্তন বা পরিবর্ধনে শুধুমাত্র বিশেষ প্রস্তাব গ্রহণই যথেষ্ট। আদালতের অনুমতির প্রয়োজন হয় না। |
| ৫. ইহাতে ইহার বিষয়বস্তুর সাধারণভাবে উল্লেখ থাকে। | ৫. ইহাতে বিষয়বস্তুর খুঁটিনাটি বর্ণনা থাকে। |

**নিবন্ধন পত্র** ( Certificate of Incorporation ) : কোম্পানী আইন-নির্দিষ্ট যাবতীয় নিয়মাবলী অনুসরণ ও শর্তাবলী পালন করিয়া প্রবর্তকগণ ( promoters ) কোম্পানীসমূহের রেজিস্ট্রার বা নিবন্ধকের নিকট আবেদন দাখিল করিবার পর তিনি উহা গ্রহণ করিলে, কোম্পানীর নিবন্ধনের প্রমাণ হিসাবে তিনি যে দলিল বা অনুমোদন পত্র প্রদান করেন তাহাই নিবন্ধন পত্র নামে পরিচিত। উহা অর্পণের সঙ্গে সঙ্গে কোম্পানী জন্মলাভ করে এবং আইন স্বীকৃত সত্তা প্রাপ্ত হয়। প্রাইভেট লিমিটেড কোম্পানী ইহা পাইবার সঙ্গে সঙ্গেই কাজ আরম্ভ করিতে পারে, কিন্তু পাবলিক লিমিটেড কোম্পানী তাহা পারে না। ইহা তখন বিবরণ পত্র বা প্রসপেক্টাসের দ্বারা জনসাধারণের নিকট শেয়ার ক্রয়ের আবেদন করিবার জন্য অনুরোধ করিতে পারে।

**বিবরণ পত্র বা প্রসপেক্টাস** ( Prospectus ) : মূলধন সংগ্রহের উদ্দেশ্যে নিবন্ধনের পর কোম্পানী উহার উদ্দেশ্য এবং প্রস্তাবিত কারবার-সংক্রান্ত বিভিন্ন প্রয়োজনীয় তথ্য সংবলিত যে দলিল মারফত জনসাধারণের নিকট উহার শেয়ার বা ঋণপত্র (debenture ) ক্রয়ের জন্য আবেদন করিতে আহ্বান জানায় তাহাই প্রসপেক্টাস বা বিবরণ পত্র নামে পরিচিত।

ইহা পরিচালকবর্গের অথবা তাহাদের দ্বারা নিযুক্ত উপযুক্ত ক্ষমতাপ্রাপ্ত প্রতিনিধিগণের দ্বারা স্বাক্ষরিত ও তারিখযুক্ত হওয়া আবশ্যক। ইহা প্রচারিত হওয়ার পূর্বে নিবন্ধকের নিকট অবশ্যই দাখিল করিতে হইবে এবং প্রচারিত প্রসপেক্টাসে উক্ত বিষয় উল্লেখ করিতে হইবে। ইহাতে কোম্পানীর বিভিন্ন গুরুত্বপূর্ণ বিষয়ের পুঙ্খানুপুঙ্খ বর্ণনা থাকা প্রয়োজন। ইহার বর্ণনায় কোন বিষয় সজ্ঞানে গোপন করা আইনত দণ্ডনীয় অপরাধ। ইহাতে কোন ত্রুটি, বিকৃতি এবং সত্যগোপন ঘটিলে তাহার জন্য স্বাক্ষরকারিগণ দায়ী হইবে।

সংবাদপত্রে ইহার সংক্ষিপ্ত বিবরণ প্রকাশিত হইলে তাহাতে সুস্পষ্টভাবে

৬. **ফাইল প্রেরণ** ( charging out ): দরকার মত এক বিভাগ হইতে অপর বিভাগে কোন নথি বা ফাইল পাঠাইবার প্রয়োজন হইলে উক্ত ফাইলটি যে স্থানে রক্ষিত হয় তথায় 'Out' এই কথাটি মুদ্রিত একটি কার্ড রাখা হয় এবং অন্য একটি বহিতে ( Register ) নথিটি প্রেরণের তারিখ, কোন্ বিভাগে তাহা প্রেরিত হইয়াছে এবং কে তাহা গ্রহণ করিয়াছে ইত্যাদির বিবরণ লিপিবদ্ধ করা ও প্রাপকের স্বাক্ষর লওয়া হয়। পরে ফাইলটি ফেরত আসিলে 'out' কার্ডটি অপসারণ করা হয় এবং উপরোক্ত বহিতে ফেরতপ্রাপ্তির তারিখ লিপিবদ্ধ হয়।

৭. **পুরাতন নথির ব্যবস্থা** ( Disposing of inactive files ): কিছুদিন পর পর যাহা অপর কোন কাজে লাগিবে না এরূপ পুরাতন চিঠিপত্র ও নথিগুলি অপসারণ করিয়া হয় বিনষ্ট করা হয় নতুবা পুরাতন দলিল-দস্তাবেজ হিসাবে পৃথকভাবে সংরক্ষিত হয়।

## নথিবদ্ধকরণ

প্রয়োজনানুযায়ী সদাসর্বদা ব্যবহারের জন্য কারবারের বিবিধ দলিল, গুরুত্ব-পূর্ণ চিঠিপত্রাদি, রিপোর্ট ও রেকর্ডসমূহ সুশৃঙ্খলার সহিত সংরক্ষণ কার্যকেই এককথায় নথিবদ্ধকরণ বলা হয়। প্রতিদিনই কারবারসমূহে অসংখ্য চিঠি-পত্রাদি আসিতে থাকে ও অনুরূপ অসংখ্য পত্র প্রেরিত হয়। বিভিন্ন বিষয়ের দলিলপত্রাদি, চুক্তিনামা প্রভৃতি সম্পাদিত হয়, নানা বিষয়ের রিপোর্ট, রেকর্ড, স্টেটমেন্ট প্রভৃতি প্রস্তুত ও সংগৃহীত হইতে থাকে। ইহাদের যথাযথ সুশৃঙ্খল সংরক্ষণ না হইলে, প্রয়োজনের মুহূর্তে ইহাদের পাওয়া যায় না ও তাহাতে কার্যের বিঘ্ন ও কারবারের বিপত্তি ঘটিতে পারে। সুতরাং ইহাদের যথাযথ সুশৃঙ্খলার সহিত সংরক্ষণ কার্যের গুরুত্ব কিছুতেই ছোট করিয়া দেখা যায় না। সেজন্য সকল কারবারেই কোন-না-কোন প্রকারের নথিবদ্ধকরণের ব্যবস্থা থাকে।

## আধুনিক অফিসে নথিবদ্ধকরণের গুরুত্ব

১. অফিসে উত্তম নথিবদ্ধকরণ পদ্ধতি প্রচলিত থাকিলে যাবতীয় পত্রালাপ যথাযথ ও বিনাবিলম্বে সম্পাদিত হইতে পারে। পত্রালাপে বিলম্ব না হইলে পত্রদাতাগণ সন্তুষ্ট হয় ও তাহাতে কারবারের সুনাম রটে বলিয়া উহার প্রসার ঘটে।

২. চিঠিপত্রের উত্তর দিতে গিয়া পূর্বের কোন পুরাতন চিঠিপত্রের সাহায্য প্রয়োজন হইলে উহা অবিলম্বে বাহির করা যায়।

৩. যাবতীয় প্রাপ্ত পত্রাদি উহাদের উত্তরের প্রতিলিপিগুলি এবং উত্তরের প্রত্যুত্তর প্রভৃতি সকলই কারবারের পক্ষে অত্যন্ত মূল্যবান দলিল স্বরূপ। নানা বিষয়ে যখনই কোন সিদ্ধান্ত লইতে হয়, তখন এই সকল দলিল অনুধাবন ও বিবেচনার প্রয়োজন হয়। উত্তম নথিবদ্ধকরণ পদ্ধতি প্রচলিত থাকিলে, এই সকল প্রয়োজনীয় দলিল সুশৃঙ্খল ভাবে রক্ষিত অবস্থায় হাতের কাছে মজুদ থাকে এবং যখনই প্রয়োজন, তখনই উহাদের সাহায্যে প্রয়োজনীয় সিদ্ধান্ত লওয়া সম্ভব হয়।

৪. কারবারের নীতি নির্ধারণেও এই সকল সুশৃঙ্খলভাবে বিন্যস্ত পত্রাবলী ও দলিলসমূহ গুরুত্বপূর্ণ সাহায্য করিয়া থাকে।

৫. সমস্ত রক্ষিত পুরাতন চিঠিপত্রাদি ও দলিলগুলি কারবারের লেনদেনের নানা তথ্যের ভাণ্ডার ও ঘটনার সাক্ষীস্বরূপ। অতএব কোন বিষয়ে অপর কাহারও সহিত কারবার সংক্রান্ত কোন বিবাদ ও মকদ্দমা উপস্থিত হইলে উহাদের প্রামাণ্য দলিল হিসাবে বিচারালয়ে দাখিল করিবার প্রয়োজন হয় এবং উহাদের সাহায্যে ঐ বিবাদের বা মকদ্দমার সন্তোষজনক নিষ্পত্তি করা সম্ভব হয়।

এই সকল কারণে, আধুনিক কোন অফিসেই উত্তম নথিবদ্ধকরণ পদ্ধতি প্রচলনের গুরুত্বকে কখনই অবহেলা করা উচিত নহে।

## নথিবদ্ধকরণের মৌলিক নীতিসমূহ

১. কালবিলম্ব না করিয়া যাহাতে কাগজপত্র (records) অনায়াসে পাওয়া যায় সেদিকে প্রধান দৃষ্টি দেওয়া প্রয়োজন।

২. ভবিষ্যৎ সম্প্রসারণের প্রয়োজন হইলে যাহাতে বিঘ্ন না ঘটে এমন ব্যবস্থা প্রবর্তিত হওয়া আবশ্যক।

৩. যে ব্যবস্থাই প্রবর্তিত হউক না কেন, তাহা জটিলতাবিহীন অর্থাৎ যথাসম্ভব সহজ ও সরল হওয়াই বাঞ্ছনীয়।

৪. নথিপত্র যাহাতে বিনষ্ট না হয় সেজন্য উপযুক্ত নিরাপত্তার ব্যবস্থা থাকা প্রয়োজন।

৫. আশু এবং সদাসর্বদা প্রয়োজনীয় দলিলপত্রাদি (records) ও কদাচিৎ ব্যবহারের কাগজপত্র সম্পর্কে পৃথক ব্যবস্থা অনুসৃত হওয়া আবশ্যক।

উপরোক্ত নীতিসমূহ অনুসরণ করিয়া যে সকল নথিবদ্ধকরণ ব্যবস্থা প্রবর্তিত হইয়াছে উহাদের মধ্যে কয়েকটি প্রধান ব্যবস্থার আলোচনা করা গেল।

সাধারণত কারবারী চিঠিপত্র ও দলিলপত্রাদি নথিবদ্ধ করিবার নিম্নোক্ত প্রধান ছয় প্রকার পদ্ধতি দেখা যায়।

**১. বর্ণানুক্রমিক নথিবদ্ধকরণ** ( Alphabetic Filing ): ইহা নথিবদ্ধকরণের একটি বহুল প্রচলিত পদ্ধতি। এই পদ্ধতি অনুযায়ী অভিধানের ন্যায় ইংরেজী বর্ণমালার 'A' হইতে 'Z' পর্যন্ত ২৬টি বর্ণ অনুসারে ২৬টি 'file' বা 'folder' বা ভারী কাগজ কিংবা কার্ডবোর্ডের বা ধাতুনির্মিত আবরণীর মধ্যে, কারবারের সহিত পত্রালাপকারী ব্যক্তিগণের চিঠিপত্র ও বিবিধ দলিলপত্রাদি, তাহাদের নামের প্রথম বর্ণানুসারে বা পদবীর প্রথম বর্ণানুসারে পৃথক করিয়া সংরক্ষিত হয়। যেমন, 'A' চিহ্নিত ফোল্ডার বা ফাইলের মধ্যে Addy & Co., C. Aratoon (P) Ltd., V. Arunachalam প্রভৃতি প্রতিষ্ঠানের সহিত যাবতীয় পত্রালাপের চিঠিপত্র ও দলিল সংরক্ষিত হইতে পারে। সেরূপ 'B' চিহ্নিত আবরণীতে Basu & Co., BIRD Co. Ltd., প্রভৃতির চিঠিপত্রাদি রক্ষিত হইতে পারে।

**সুবিধা** ( Merits ): ১. ইহার সর্বাপেক্ষা বড় গুণ এই যে ইহা সর্বাপেক্ষা সহজ ও সরল পদ্ধতি। ২. নাম বা পদবীর আগুক্ষর অনুযায়ী চিঠিপত্র ও দলিলপত্রাদি সজ্জিত থাকে বলিয়া ইহার জন্য পৃথক কোন সূচী ( index ) প্রণয়নের প্রয়োজন হয় না। ৩. যে কোনও প্রতিষ্ঠানের সহিত লিখিত চিঠিপত্রাদি বা কোন বিশেষ চিঠি কোন্ ফাইলে আছে তাহা অল্প সময়ের মধ্যেই খুঁজিয়া বাহির করা যায়। ৪. কারবারের লেনদেন ও অন্যান্য প্রতিষ্ঠানের সহিত চিঠিপত্রাদি বৃদ্ধি পাইতে থাকিলে একটি নির্দিষ্ট সীমা পর্যন্ত এই নথিবদ্ধকরণ পদ্ধতিরও সম্প্রসারণ ঘটান চলে। ৫. ইহা ব্যয়বহুল নহে।

**অসুবিধা** ( Demerits ): ১. এক একটি পৃথক আবরণীতে, এক একটি বর্ণমালার অন্তর্গত আগুক্ষর বিশিষ্ট যাবতীয় পদবীযুক্ত ব্যক্তি ও প্রতিষ্ঠানের চিঠি-পত্র একত্রে রক্ষিত হয় বলিয়া, নূতন চিঠিপত্রগুলি ঠিকমত সাজাইয়া রাখিতে বারংবার ফাইলের সমস্ত চিঠিপত্রগুলি খুলিতে ও পুনরায় সাজাইয়া রাখিতে হয়। এই ব্যবস্থা সন্তোষজনক নহে। ২. তাহা ছাড়া অনেক সময় ইহাতে ভুলবশত একজনের চিঠি পার্শ্ববর্তী অনুরূপ পদবীর অপর জনের চিঠির সহিত রক্ষিত হইতে এবং এরূপে উহা 'হারাইয়া' যাইতে পারে। তখন আবার উহা খুঁজিয়া বাহির করিতে সময় নষ্ট হয়। ৩. কারবারের কার্যকলাপ বাড়িতে থাকিলে ইহাতে অসুবিধা হয়, কারণ এই পদ্ধতির সম্প্রসারণ ক্ষমতা সীমাবদ্ধ।

**২. সংখ্যানুক্রমিক নথিবদ্ধকরণ** ( Numerical Filing ): এই পদ্ধতিতে প্রত্যেকটি বিষয়বস্তু বা ব্যক্তি ও প্রতিষ্ঠানের জন্য একটি পৃথক সংখ্যা নির্দিষ্ট করা হয় এবং তদনুযায়ী আবরণীগুলিকে ঐ সকল পৃথক সংখ্যা দ্বারা

চিহ্নিত করিয়া, নির্দিষ্ট সংখ্যা অনুসারে চিঠিপত্রাদি অনুরূপ সংখ্যাযুক্ত আবরণীর মধ্যে রাখা হয়। যেমন, Ghose & Sons-কে ২০নং বলিয়া চিহ্নিত করিলে, Ghose & Sons-এর সহিত সকল পত্রালাপের চিঠিপত্র ২০নং ফাইল বা আবরণীতে রক্ষিত হইবে।

**সুবিধা** (Merits): ১. ইহাতে প্রয়োজনীয় চিঠিপত্র অল্প সময়ে খুঁজিয়া পাওয়া যায়। ২. ইহাও খুব সহজ ও সরল নথিবদ্ধকরণ পদ্ধতি। ৩. ফাইলের ক্রমিক নম্বরটি সংশ্লিষ্ট প্রতিষ্ঠান বা ব্যক্তির সহিত চিঠিপত্রে রেফারেন্স নম্বর রূপে উল্লেখ করা যায়। ইহাতে কোন্ চিঠিপত্র কাহার সহিত সংশ্লিষ্ট তাহা আরও সহজে জানা যায়। ৪. কারবারের কার্যকলাপ যতই বাড়ে ততই এরূপ পদ্ধতিতে ফাইলের সংখ্যা বাড়ান চলে। বর্ণানুক্রমিক পদ্ধতিতে এই সুবিধা সীমাবদ্ধ। ৫. সংখ্যার দ্বারা বিষয়বস্তু বা সংশ্লিষ্ট ব্যক্তি বা প্রতিষ্ঠান বুঝায় বলিয়া ইহাতে গোপনীয়তা রক্ষিত হয়।

**অসুবিধা** (Demerits): ১. ইহার সর্বাপেক্ষা বড় অসুবিধা এই যে, ইহাতে কোন্ নম্বরের ফাইল কোন্ বিষয় বা ব্যক্তি বা প্রতিষ্ঠানের সংক্রান্ত তাহা নির্দেশ করিবার জন্য পৃথক সূচী প্রস্তুত করিতে হয়। ২. প্রতিবার ঐ সূচী দেখিয়া চিঠিপত্র ফাইল করিতে গিয়া বিলম্ব হয়।

৩. **ভৌগোলিক নথিবদ্ধকরণ** (Geographical Filing): পত্রালাপকারিগণ যে যে গ্রাম, শহর, অঞ্চল বা দেশে বাস করে, সে সকল স্থানের নামানুসারেও পৃথক পৃথক আবরণীর ব্যবস্থা করিয়া তদনুসারে চিঠিপত্রাদি রাখা যায়। ব্যাঙ্ক, বীমা কোম্পানী, ডাক মারফত ব্যবসায় প্রভৃতির পক্ষে ইহা খুব সুবিধাজনক। ইহাতে অবশ্য বর্ণানুক্রমিক পদ্ধতির সাহায্য লইয়া ঐ সকল স্থানের নামের আদ্যক্ষর অনুসারে আবরণীগুলি সাজাইতে হয়। কিংবা সংখ্যানুক্রমিক পদ্ধতির সাহায্য লইয়া প্রত্যেকটি স্থানের জন্য একটি পৃথক নম্বর নির্দিষ্ট করিয়া তদনুযায়ী ফাইল সৃষ্টি করিতে হয়।

**সুবিধা** (Merits): ১. ইহার প্রধান সুবিধা এই যে প্রত্যেকটি অঞ্চলে বা শাখায় কিরূপ পরিমাণে কাজকারবার হইতেছে তাহা সরাসরি ইহা দ্বারা বুঝা যায়। ২. ইহাতে বিভিন্ন শাখার কার্যকলাপ তদারক ও নিয়ন্ত্রণের সুবিধা হয়।

**অসুবিধা** (Demerits): ইহার প্রধান অসুবিধা এই যে, ইহাতে একটি পৃথক সূচী প্রস্তুত করিতে হয় ও তজ্জন্য ইহার জটিলতা বাড়ে।

৪. **বিষয়ানুক্রমিক নথিবদ্ধকরণ** (Subject Filing): অনেক কারবারে হয়তো শহর, দেশ বা ব্যক্তি অপেক্ষা, চিঠিপত্রের অন্তর্গত বিষয়বস্তুর

গুরুত্ব বেশি। কারণ, বিভিন্ন স্থান হইতে বিভিন্ন পত্র লেখক হয়তো একই বিষয়বস্তু সম্পর্কে পত্র দিতে পারে। এরূপ ক্ষেত্রে ব্যক্তির নাম বা স্থানের নামানুসারে নথিবদ্ধকরণ অপেক্ষা বিষয়বস্তু অনুসারে নথিবদ্ধকরণ অধিক প্রয়োজন। সেজন্য Accounts (হিসাবপত্র), Agreements (চুক্তি), Licence (সরকারী অনুমতিপত্র), Bills (বিল), Advertisement (বিজ্ঞাপন), Sales (বিক্রয়), Purchases (ক্রয়) ইত্যাদি বিষয়ের জন্য পৃথক পৃথক আবরণী সৃষ্টি করা হয় ও উহাদের আগুক্ষর অনুসারে কিংবা উহাদের নির্দিষ্ট সংখ্যা আরোপ করিয়া তদনুসারে উহাদের পর পর সাজাইয়া রাখা ও সেরূপভাবে ব্যবহার করা হয়।

**সুবিধা** (Merits): ১. ইহাতে কোন্ চিঠি কোন্ ফাইলে যাইবে তাহা স্থির করিতে অসুবিধা হয় না ও পুরাতন চিঠি তাড়াতাড়ি খুঁজিয়া পাওয়া যায়। ২. ইহা সম্প্রসারণশীল।

**অসুবিধা** (Demerits): ইহাতে ফাইলগুলির নম্বর দেওয়া হইলে আবার তজ্জন্য পৃথক সূচী প্রণয়ন করিতে হয় ও সেজন্য জটিলতা বাড়ে।

**৫. বর্ণানুক্রমিক সংখ্যানুক্রমিক নথিবদ্ধকরণ** (Alphabetical numerical filing): ইহা বর্ণানুক্রমিক ও সংখ্যানুক্রমিক পদ্ধতি দুইটির সংমিশ্রিত পদ্ধতি। ইহা প্রয়োজনমত নানা প্রকারের হইতে পারে। তবে, সাধারণত বর্ণানুক্রমিক বিভাগ মত খরিদ্দারগণের বা বিষয়বস্তুর পৃথক পৃথক আবরণী বা ফোল্ডারগুলি কয়েকটি বিভাগে (groups) সাজান থাকে। প্রত্যেক বিভাগের অন্তর্গত আবারণীগুলি আবার সংখ্যানুক্রমিক ভাবে সাজান হয়। রঙীন গাইড কার্ড বা নির্দেশক কার্ড দ্বারা ফোল্ডারগুলির বিভিন্ন বিভাগের স্বতন্ত্রতা নির্দেশ করা হয়। যেমন, Aa হইতে Ag পর্যন্ত অক্ষরযুক্ত পদবীর খরিদ্দারগণের জন্য একটি ফোল্ডার বিভাগ আছে, ইহার মধ্যে Abinash & Co-র ফোল্ডারটি A/1, Acharyya & Sons-এর ফোল্ডারটি A/2 ও Addy & Co-এর ফোল্ডারটি A/3 ইত্যাদি।

**সুবিধা** (Merits): ইহাতে বর্ণানুক্রমিক এবং সংখ্যানুক্রমিক এই উভয় পদ্ধতির সকল সুবিধাই রহিয়াছে। ১. বর্ণানুক্রমিক পদ্ধতির মত ইহাতেও কোন সূচী প্রস্তুতের প্রয়োজন হয় না। ২. সংখ্যানুক্রমিক পদ্ধতির মতই ইহাতে যতদূর ইচ্ছা প্রয়োজনানুযায়ী ফাইলের সংখ্যা বাড়ান যায়।

ব্যাঙ্কে আমানতকারিগণের নমুনা স্বাক্ষরগুলি ( Specimen signatures ) এইরূপ পদ্ধতিতেই রাখা হয়। তাহা ছাড়া, চালানি রসিদ ( invoice ) এই পদ্ধতিতেই ফাইল করা সুবিধাজনক।

৬. **তারিখানুক্রমিক পদ্ধতি** ( Chronological filing ): ইহা সর্বাপেক্ষা পুরাতন পদ্ধতি। ইহাতে নির্বিচারে প্রতিদিন যত বিভিন্ন প্রকারের চিঠিপত্রাদি আসিতে থাকে তাহা বিষয় ও লেখকগণের নাম নির্বিশেষে কোন বাছবিচার না করিয়া একসঙ্গে একই ফোল্ডারে পর পর রাখা হয়। শুধু তারিখ অনুসারে চিঠিপত্রগুলি সাজান থাকে। ইহা খুবই সহজ পদ্ধতি, কিন্তু ইহা অত্যন্ত অবৈজ্ঞানিক ও অসুবিধাজনক। কারণ, সকল বিষয়ের ও ব্যক্তির চিঠিপত্র একসঙ্গে রাখা হয় বলিয়া দরকারমত প্রয়োজনীয় বিশেষ কোন চিঠি খুঁজিয়া বাহির করা খুবই কষ্টসাধ্য ও সময়সাপেক্ষ হইয়া পড়ে। ইহাতে অহেতুক বিলম্ব ও কাজের অসুবিধা হয়। এজন্য ইহা কোথাও আর বড় একটা দেখা যায় না।

**নথিবদ্ধকরণের সাজসরঞ্জাম**

বিজ্ঞানসম্মত ও দক্ষতাপূর্ণ নথিবদ্ধকরণের জন্য আধুনিককালে যে সকল বিবিধ সাজসরঞ্জাম উদ্ভাবিত ও প্রবর্তিত হইয়াছে নিম্নে উহাদের সংক্ষিপ্ত বিবরণ দেওয়া গেল।

নথিবদ্ধকরণের যে বিশেষ পদ্ধতি অনুসরণ করা স্থির হইবে তদনুযায়ী কাগজপত্রগুলি পৃথক পৃথক ভাবে নথিবদ্ধ করিয়া উহাদের পৃথক আবরণীর ( folder ) অভ্যন্তরে রাখা হয়। ঐ সকল আবরণী মোটা কাগজের কার্ডবোর্ডের অথবা ধাতুনির্মিত ( metal folder ) হইতে পারে।

অতঃপর ঐ সকল আবরণীসহ নথিপত্রগুলি বিভিন্ন প্রকারের আধারে ( cabinet ) রক্ষিত হইয়া থাকে। এই সকল আধার বা cabinet কাষ্ঠনির্মিত অথবা ধাতব হইতে পারে এবং নানান পদ্ধতিতে এই সকল আধারে নথিপত্রগুলি রক্ষিত হইতে পারে। উহাদের একটি হইল Pigeon-hole cabinet। ইহাতে কতকগুলি ক্ষুদ্র ক্ষুদ্র কক্ষ বা খোপ থাকে। উহাতে আবরণীগুলি বিন্যস্ত থাকে। একপ্রকার আধার আছে, উহাতে আবরণীসহ নথিগুলি খাড়াভাবে ( vertical ) রাখা হয়। ইহাকে Vertical system of filing বলে। 'Horizontal system of filing' নথিবদ্ধ কাগজপত্রাদি সুবিন্যস্ত রাখিবার একটি পুরাতন পদ্ধতি। ইহাতে পর পর একটির উপর আর একটি আবরণী সাজাইয়া রাখা হয়। যে সকল কাগজপত্রাদি ব্যবহৃত হইতেছে

অথবা যেগুলি এখনও শ্রেণীবদ্ধ হয় নাই, উহাদের সংরক্ষণের জন্য অনেক ক্ষেত্রে বাক্সের ন্যায় একপ্রকার আবরণী ব্যবহৃত হয়। উহা Box filing নামে পরিচিত।

## সূচী অথবা অনুক্রমণী প্রণয়ন

নথিবদ্ধ কাগজপত্র ও দলিলাদি প্রয়োজন হইলে যাহাতে অনায়াসে ও সত্বর খুঁজিয়া বাহির করা যায় সেজন্য উহাদের যথাযথ তালিকা প্রণয়ন করা প্রয়োজন। ইহাই Indexing অথবা সূচী কিংবা অনুক্রমণী প্রণয়ন বলিয়া পরিচিত। ইহার জন্য বিভিন্ন পদ্ধতি অনুসৃত হয়। যথা,—১. সাধারণ সূচী (Ordinary index), ২. স্বরবর্ণানুক্রমিক সূচী (Vowel index), ৩. কার্ডসূচী (Card index), ৪. বর্ণানুক্রমিক সূচী (Alphabetic index) ও ৫. দৃশ্য কার্ডসূচী (Visible Card index) প্রভৃতি।

১. **সাধারণ সূচী** (Ordinary index): বিভিন্ন নথিবদ্ধ কাগজপত্র সংবলিত আবরণীর বিষয়বস্তুর আদ্যক্ষর অনুযায়ী একটি পুস্তিকায় উহাদের নাম ও তাহার পার্শ্বে বিষয়বস্তুর সংক্ষিপ্ত বিবরণ লিপিবদ্ধ করা হয়। প্রত্যেক আদ্যক্ষরের জন্য কয়েকটি করিয়া পৃষ্ঠা নির্দিষ্ট থাকে। ইহা সাধারণত চারি প্রকারের হইয়া থাকে—

ক. এই সূচী একটি পুস্তিকার আকারে বাঁধাই করা (Bound book) থাকে।

খ. সূচীর পৃষ্ঠাগুলি আলগাভাবে (Loose leaf system) গ্রথিত থাকে। প্রয়োজনমত উহা হইতে যে কোন পৃষ্ঠা বাহির করিয়া লওয়া অথবা উহাতে নূতন পৃষ্ঠা সংযোগ করা যায়।

গ. পুস্তকাকারে গ্রথিত, আদ্যক্ষরযুক্ত সূচীর আদ্যক্ষরগুলি পুস্তকের বহির্গত (Extended index) হইয়া থাকে।

ঘ. পুস্তকাকারে গ্রথিত সূচীর পৃষ্ঠাগুলির পার্শ্ব এমনভাবে কর্তিত হয় যে, আদ্যক্ষরগুলি দেখা যায় (Self-indexing System)।

২. **স্বরবর্ণানুক্রমিক সূচী** (Vowel index): ইহাতে বিষয়বস্তুর বা নামের প্রথম স্বরবর্ণানুযায়ী সূচী প্রস্তুত হয়। A, E, I, O, U, এবং Y, ইংরেজী বর্ণমালার এই স্বরবর্ণগুলি অনুযায়ী প্রতি পৃষ্ঠায় ছয়টি ঘর (column) থাকে ও উহাতে বিষয়বস্তুর ও নাম অনুযায়ী নথিবদ্ধ কাগজপত্রের উল্লেখ ও সংক্ষিপ্ত বিবরণ লিপিবদ্ধ হয়।

৩. **কার্ডসূচী** ( Card index ): ইহাতে প্রত্যেকটি কার্ডে আগুক্ষর অনুযায়ী নথিবদ্ধ কাগজপত্রের ও বিষয়বস্তু এবং সংক্ষিপ্ত বিবরণ উল্লিখিত থাকে। ঐ কার্ডগুলি একটি কাষ্ঠের ধাতব আধারে ( cabinet ) পৃথক পৃথক ড্রয়ারে শলাকার সাহায্যে গ্রথিত থাকে। ঐ সকল ড্রয়ারের বহির্ভাগে আগুক্ষরগুলি লিপিবদ্ধ হয়। সর্বাধুনিক ও বিজ্ঞানসম্মত বলিয়া ইহার ব্যবহার বিস্তারলাভ করিতেছে।

ইহার সর্বাপেক্ষা বড় সুবিধা এই যে, ইহা সংকোচনপ্রসারণক্ষম (elastic)। বিষয়বস্তু বৃদ্ধি পাইলে কার্ড ও আধারের সংখ্যা সহজেই বাড়ান যায়। আবার পুরাতন বিষয়বস্তুর প্রয়োজন শেষ হইয়া গেলে উহাদের অপ্রয়োজনীয় কার্ডগুলি পরিত্যাগ করা যায়। প্রয়োজনমত যে কোন সময় সহজেই নূতন বিষয়সংবলিত নূতন কার্ড যথাস্থানে স্থাপন করা যায়। এইরূপে বাস্তবে ইহার সম্প্রসারণ-যোগ্যতা অসীম বলিয়া প্রমাণিত হইয়াছে। আবার প্রয়োজন হইলে যে কোন কার্ড, এমনকি গোটা ড্রয়ার পর্যন্ত স্থানান্তর করা সম্ভব। এক-একটি বিষয়ের জন্য এক একটি পৃথক কার্ড থাকায়, উহাতে বিষয়গুলির পূর্ণতার বিবরণ দেওয়া এবং সংশ্লিষ্ট অন্যান্য নথিপত্রের উল্লেখ ( cross reference ) করা যায়।

৪. **বর্ণানুক্রমিক সূচী** ( Alphabetic index ): ইহাতে পর পর লাইনে পত্রালাপকারিগণের নাম তাহাদের পদবীর বর্ণানুক্রমে লিখিত থাকে এবং প্রত্যেক পত্রালাপকারীর চিঠি ও উহার উত্তরগুলির পৃষ্ঠার নম্বর তাহার নামের পাশে লিখিত হয়। ইহাতে অসুবিধা এই যে চিঠিপত্রগুলি দেখিতে হইলে বারবার এই সূচী দেখিতে হয় এবং তজ্জন্য সময় নষ্ট হয়।

৫. **দৃশ্য কার্ডসূচী** ( Visible Card index ): ইহাতে একটি ধাতু-নির্মিত ট্রের উপর সাধারণত ৫০টি করিয়া কার্ডসূচী সাজান থাকে। প্রত্যেক কার্ডের নিচের দিকে একটি অংশে ব্যক্তি বা বিষয়বস্তুর নাম লিখিত থাকে এবং উহা সর্বদাই যাহাতে চোখে পড়ে এরূপভাবে থাকে। ট্রের মধ্যে কার্ডগুলি এমন ভাবে সাজান থাকে যেন উহারা খাড়া থাকিতে পারে। অথচ প্রয়োজন হইলে উহাদের মধ্য হইতে যে কোন একটি কার্ড টানিয়া লওয়া যায়, পরিবর্তন করা যায় বা উহার পুনর্বিন্যাস করা যায়। আবার ট্রে হইতে বাহির না করিয়াই একটি কার্ডে প্রয়োজনীয় তথ্য লিপিবদ্ধ করা চলে। ইহার ব্যবহার ও রক্ষণাবেক্ষণ খুব সহজ এবং ইহা অন্যতম শ্রেষ্ঠ আধুনিক সূচী-পদ্ধতি।

## আধুনিক অফিসে ব্যবহৃত শ্রমসংক্ষেপের যন্ত্রাদি

কারখানার ন্যায় অফিসের বিভিন্ন কার্যাদি, যথা, চিঠিপত্রাদি ও নির্দেশনামা প্রভৃতির সঠিক প্রতিলিপি ( copy ) প্রস্তুত ও উহা প্রেরণ করা, বহির্গামী চিঠিপত্রাদির উপর স্ট্যাম্প বসান বা স্ট্যাম্প-এর ছাপমারা, আগত চিঠিপত্রাদি খোলা, বিভিন্ন ব্যক্তি ও বিভাগের সহিত যোগাযোগ ও মৌখিক আলাপ, চিঠিপত্রাদির নথিবদ্ধকরণ ( filing ) প্রভৃতির দ্রুত ও সুদক্ষ সম্পাদনের নিমিত্ত বর্তমানে অগ্রসর দেশসমূহের অফিসে নানাপ্রকারের সর্বাধুনিক স্বয়ংক্রিয় যন্ত্রপাতির সাহায্য লওয়া হয়।

অত্যাধুনিক কারবারসমূহে যে সকল আধুনিক যন্ত্রপাতি ব্যবহৃত হয়, উহাদের পাঁচ শ্রেণীতে বিভক্ত করা যায়।

### ক. লিখিত বিষয় আদানপ্রদান যন্ত্রাদি

১. Typewriter **বা মুদ্রলিখন যন্ত্র :** ছোটবড় সকল আধুনিক কারবারেই দৈনন্দিন কার্যে এই যন্ত্রটি অপরিহার্য। এতদিন যাবৎ ইহার ব্যবহার প্রচলিত যে, বর্তমানে আর ইহাকে 'আধুনিক' যন্ত্র বলা যায় কিনা সে সম্পর্কে সন্দেহের অবকাশ আছে। দ্রুত, নির্ভুল ও সুন্দরভাবে কারবারের চিঠিপত্রাদি ও বিভিন্ন নির্দেশাদি ইহার সাহায্যে সুচারুরূপে অল্প সময়ের মধ্যে মুদ্রিত করিয়া পাঠান এবং উহাদের যথাযথ প্রতিলিপি প্রস্তুত ও রক্ষা করা যায় বলিয়া সর্বত্রই ইহা আদৃত হয়।

২. Ronco Letter Copier **:** এই যন্ত্রটির দ্বারা কপিইং কালি ( Copying ink )-তে লিখিত অথবা কপিইং ফিতার ( copying ribbon ) সাহায্যে মুদ্রলিখন যন্ত্রে মুদ্রিত পত্র হইতে অল্প সময়ে বহু হুবহু অনুলিপি ( facsimiles ) মুদ্রণ করা সম্ভব।

৩. Stencil Duplicator **:** চিঠিপত্র, রেখাচিত্র, ম্যাপ, নকশা প্রভৃতির অল্প সময়ের মধ্যে দ্রুত অসংখ্য প্রতিলিপি ইহার সাহায্যে প্রস্তুত করা যায়।

৪. Lithography and Printing **:** প্রথমটিতে বিশেষ প্রস্তরখণ্ডের সাহায্যে ও দ্বিতীয়টিতে সীসকের অক্ষরের সাহায্যে অঙ্কিত ও লিখিত বিষয়বস্তুর ইচ্ছামত প্রতিলিপি প্রস্তুত করা যায়।

৫. Photostat **:** চিঠিপত্র, দলিল, চুক্তিনামা প্রভৃতির হুবহু প্রতিচ্ছবি গ্রহণের জন্য এই যন্ত্রটি বিশেষভাবে ব্যবহৃত হইয়া থাকে। ইহা দ্বারা গৃহীত 'নেগেটিভ' হইতে ইচ্ছামত সংখ্যায় প্রতিচ্ছবি প্রস্তুত করা সম্ভব।

**খ. আলাপন, সংবাদাদির মৌখিক আদানপ্রদান ও উহা লিপিবদ্ধ করিবার স্বয়ংক্রিয় যন্ত্রাদি**

১. টেলিফোন ( Telephone ) : কারবারের বাহিরে বিভিন্ন ব্যক্তি ও অন্যান্য প্রতিষ্ঠান প্রভৃতির সহিত প্রয়োজনমত যোগাযোগ স্থাপন ও আলাপনের সুবিধার জন্য সকল কারবারেই বর্তমানে এই যন্ত্রটির ব্যবহার অপরিহার্য হইয়া পড়িয়াছে। দ্রুত কার্য সম্পাদনের দ্বারা কারবারের কার্যদক্ষতা বৃদ্ধির পক্ষে ইহা বিশেষ সহায়ক।

২. অভ্যন্তরীণ কথোপকথন ব্যবস্থা ( Internal Communications System ) : কারবারের বাহিরের ব্যক্তি ও অন্যান্য প্রতিষ্ঠানের সহিত দ্রুত সংযোগস্থাপন ও আলাপনের জন্য যেমন সাধারণ টেলিফোন ব্যবস্থা দরকার, তেমনি সকল বড় বড় কারবারেই অভ্যন্তরীণ বিভাগের সহিত প্রয়োজনমত অবিলম্বে সংযোগস্থাপন, বিভাগীয় প্রধানগণের সহিত আলাপন, তাহাদের নির্দেশ প্রদান, অনুসন্ধান ইত্যাদি কার্যের জন্য একটি অভ্যন্তরীণ যান্ত্রিক যোগাযোগ ব্যবস্থাও প্রয়োজন হইয়া থাকে। এজন্য অনেকক্ষেত্রে প্রতিষ্ঠানের নিজস্ব অভ্যন্তরীণ টেলিফোন ব্যবস্থা থাকে ও উহার জন্য অভ্যন্তরীণ টেলিফোন এক্সচেঞ্জ ( Private auto-exchange ) ও পৃথক কর্মী থাকে। আবার কোন ক্ষেত্রে সরাসরি জেনারেল ম্যানেজার, ম্যানেজিং ডিরেক্টার প্রভৃতির সহিত বিভাগীয় প্রধান কর্মচারীদের যোগাযোগের ব্যবস্থাও থাকে।

৩. ইপ্সোফোন ( The Ipsophone ) : এই স্বয়ংক্রিয় যন্ত্রটি টেলিফোন বাজিয়া উঠার সঙ্গে সঙ্গে ফোন ধরা, যিনি টেলিফোন করিতেছেন তাঁহার নাম-ঠিকানা এবং তাঁহার প্রদত্ত সংবাদ বা বক্তব্য শুনিয়া একই সঙ্গে উহা লিপিবদ্ধ করিয়া রাখে। সুতরাং অফিসে কেহ উপস্থিত না থাকিলেও টেলিফোনে কোন সংবাদ আসিয়াছিল কিনা, কে উহা পাঠাইয়াছিল এবং কি সংবাদ পাঠাইয়াছিল, ইত্যাদি জানিতে পারা যায়। উহার জন্য কোন পৃথক কর্মচারী নিয়োগ করিতে হয় না।

৪. ডিক্টাফোন ( Dictaphone ) : এই যন্ত্রটির দ্বারা স্টেনোগ্রাফারদের কার্য অপ্রয়োজনীয় হইয়া পড়ে; কারণ, ইহার সাহায্যে যে কোন চিঠিপত্র বা বক্তব্য বিষয় অবসর সময়ে কারবারিগণ বা প্রধান কর্মচারিগণ একটি মোমের বা প্লাষ্টিকের চাকতি বা চোঙ্গাতে লিপিবদ্ধ করিয়া টাইপিষ্টগণের নিকট পাঠাইলে, তাহারা গ্রামোফোনের ন্যায় ঐ রেকর্ড ধীরে ধীরে বাজায় ও তাহা শুনিয়া টাইপরাইটার যন্ত্রের সাহায্যে সহজেই উহা মুদ্রিত করিয়া দেয়।

৫. টেলিফোন-ডিক্টাফোন সংযুক্ত ব্যবস্থা (Combination of telephone and dictaphone): অনেক সময় গুরুত্বপূর্ণ বিষয়ে দীর্ঘকাল-ব্যাপী টেলিফোনের সাহায্যে আলাপ-আলোচনা পরবর্তীকালে প্রয়োজন হইতে পারে মনে করিয়া লিপিবদ্ধ করিবার জন্য টেলিফোন ও ডিক্টাফোনের সাহায্য লওয়া হয়। পরে প্রয়োজনানুসারে উহা বাজাইয়া শোনা যাইতে পারে।

৬. স্পিকোফোন (Speakophone): আধুনিক অফিস ও কারখানা-গুলিতে কেন্দ্রীয় কার্যালয় ও বিভিন্ন বিভাগের মধ্যে পারস্পরিক দ্রুত সংবাদ আদানপ্রদানের জন্য এই বৈদ্যুতিক কথোপকথন যন্ত্র ব্যবহৃত হয়। টেবিলের উপর রক্ষিত ছোট রেডিওর ন্যায় একটি বাক্সে কয়েকটি চাবি (switch) থাকে। ঐগুলি টিপিয়া বা ঘুরাইয়া ইচ্ছামত বিভিন্ন বিভাগের সহিত প্রত্যক্ষভাবে আলাপ করা যায়।

৭. ফোনোগ্রাম (Phonogram): টেলিগ্রাফ অফিসে না গিয়া বাড়ী অথবা অফিস হইতে টেলিফোন যোগে, টেলিগ্রাফ অফিসে কোন টেলিগ্রাম বা তারবার্তার প্রেরণীয় সংবাদ (message) বলিয়া দিলে উহা পুনরায় টেলিফোন যোগে তথা হইতে গন্তব্যস্থলে পাঠাইয়া দেওয়া হয়। টেলিফোন যোগে প্রেরিত এইরূপ টেলিগ্রামকে ফোনোগ্রাম বলে। এই ব্যবস্থায় অনেক সময় বাঁচে।

৮. কেব্‌ল্‌গ্রাম (Cablegram): বহু দূরবর্তী স্থানের মধ্যে ব্যবসায়িক সংবাদ আদানপ্রদানের জন্য তারবার্তার ব্যবস্থাকে কেব্‌ল্‌গ্রাম বলে। ইহাতে দীর্ঘ সংবাদ আদানপ্রদানের ব্যবস্থা থাকে।

## গ. সংবাদাদি আদানপ্রদানের মৌখিক ও দৃশ্য ব্যবস্থাসমূহ

আমেরিকা প্রভৃতি দেশে বড় বড় কারবারগুলি তাহাদের সংবাদাদি আদান-প্রদানের সুবিধার জন্য চলচ্চিত্র (motion picture) ও স্লাইড (slide-films) ব্যবহার করিয়া থাকে। ইহা ছাড়া, তথায় বিক্রয় কর্মীদের বৈঠক ও তাহাদের শিক্ষার জন্য স্বল্প দূরত্বসম্পন্ন সীমাবদ্ধ টেলিভিসন ব্যবস্থা (television on closed circuit) ও কারবারের বাৎসরিক বিবরণী পেশের সময় ও কর্মীনিয়োগের জন্য সাধারণ টেলিভিসন ব্যবহার করা হয়।

## ঘ. হিসাব প্রস্তুতকার্যের সহায়ক যন্ত্রাদি

১. কম্পটোমিটার (Comptometer): হিসাবের জন্য যাবতীয় যোগ, বিয়োগ, গুণ ও ভাগ করিবার কার্যাদিতে একজন মানুষের যে সময় লাগে তদপেক্ষা বহুগুণ দ্রুতবেগে এই যন্ত্রের দ্বারা উহা সম্পন্ন করা যায়।

২. **বিলমুদ্রণ যন্ত্র** (Billing Machine) : Typewriter ও Comptometer (বা Calculating machine) যন্ত্রের সমন্বয়ে গঠিত এই যন্ত্রটির দ্বারা অতি দ্রুত ও অধিক পরিমাণে বিল প্রভৃতি মুদ্রিত করা যায় বলিয়া Electric Supply Corporation প্রভৃতি বৃহদায়তন কারবারে ইহার ব্যবহার বৃদ্ধি পাইতেছে।

৩. **হিসাব লিখন যন্ত্র** (Book-Keeping Machines) : ক্রয়, বিক্রয়, নগদ আদায়, স্টোর রেকর্ড ইত্যাদি কারবারের দৈনন্দিন লেনদেনের বিষয়গুলি এই যন্ত্রের সাহায্যে দ্রুত ও সহজে হিসাব খাতার পৃষ্ঠায় মুদ্রিত করা সম্ভব।

## ঙ. অন্যান্য বিবিধ যন্ত্রাদি

১. **সময় মুদ্রক যন্ত্র** ( Time Recording machine ) : কারখানার প্রবেশদ্বারে শ্রমিকগণের হাজিরা বহিতে পূর্বে তাহাদের প্রত্যেকের হাজিরার সময় লিখিত হইত। বর্তমানে ইহার পরিবর্তে প্রবেশদ্বারে একটি বা কয়েকটি উপরোক্ত যন্ত্র স্থাপন করা হয় ও উহার দ্বারা প্রত্যেক শ্রমিকের নাম লিখিত পৃথক কার্ডে হাজিরার সময় লিপিবদ্ধ হইয়া থাকে।

২. **সংক্ষিপ্তসারক যন্ত্র** ( Auto-Abstract ) : মার্কিন যুক্তরাষ্ট্রের International Business Machines Corporation কর্তৃক একটি ইলেক্ট্রনিক যন্ত্র ( electronic machine ) নির্মিত হইয়াছে। এই স্বয়ংক্রিয় যন্ত্রটি যে কোন লিখিত বিষয়বস্তু পাঠ করিয়া নিজেই উহার সংক্ষেপিত সার ( shortened version ) প্রস্তুত করিতে পারে। কোম্পানীর সেক্রেটারী, জেনারেল ম্যানেজার প্রভৃতি প্রধান কর্মচারিগণ, যাহারা সর্বদা ব্যস্ত থাকার সময়াভাবে দীর্ঘ চিঠিপত্র, দলিল ও বিবরণ ( reports ) প্রভৃতি বিস্তারিতভাবে পাঠ করিতে পারে না ; তাহাদের পক্ষে এই যন্ত্রটি খুবই উপযোগী।

৩. **তারলিপি মুদ্রণ যন্ত্র** ( Telewriter ) : এই যন্ত্রটির সাহায্যে সহজে হস্তলিখিত সংক্ষিপ্ত বার্তা তারের সাহায্যে (over wires) দূরবর্তী স্থানে অবিকলরূপে প্রেরণ করা যায়।

৪. **দূরবার্তা মুদ্রণ যন্ত্র** ( Teleprinter ) : যে সকল স্থলে টেলিফোনে সংবাদ পাঠাইলে ভুলভ্রান্তি ও বিকৃতির সম্ভাবনা থাকে, তথায় এই যন্ত্রটির দ্বারা যে কোন বার্তা যথাযথরূপে পাঠান সম্ভব। এই ব্যবস্থায় প্রত্যেক টেলিফোন প্রান্তে একটি টাইপরাইটার যন্ত্র থাকে। একপ্রান্ত হইতে টাইপরাইটার যন্ত্রে বার্তা মুদ্রিত করিলে তৎক্ষণাৎ উহা অপর প্রান্তে অবস্থিত টাইপরাইটার যন্ত্রে আপনাআপনি মুদ্রিত হইয়া যায়। আধুনিক বৃহদায়তন শিল্পীয় কারবারে

টেলিপ্রিণ্টার যন্ত্র ক্রমেই অপরিহার্য হইয়া পড়িতেছে। সকল সংবাদপত্র অফিসে ইহা ব্যবহৃত হয়।

৫. **চিঠির খাম বন্ধ করিবার ও খুলিবার যন্ত্র** ( Envelope sealing and opening Machines ) : আধুনিক অফিসসমূহে প্রতিদিন ডাকে শত শত চিঠি আসে ও পাঠাইতে হয়। কোন ব্যক্তিদ্বারা ঐগুলি বন্ধ করিবার, ডাক-টিকিট লাগাইবার বা টিকিটের ছাপ মারিবার ও আগত চিঠিগুলি খুলিবার ব্যবস্থা করিলে অনেক সময় ও পরিশ্রম লাগে। ইহার পরিবর্তে শ্রম ও সময় সংক্ষেপের জন্য ঐ কার্যগুলি সম্পাদনের জন্য ছোট ছোট যন্ত্র বর্তমানে সকল অফিসেই ব্যবহৃত হইতেছে।

৬. **নথিছিদ্রণ, তারিখ ও ক্রমিক নম্বর মুদ্রণ যন্ত্র** ( Punching, Dating and Numbering Machines ) : বিভিন্ন অফিসে চিঠিপত্র যথাযথ-রূপে নথিবদ্ধ করিয়া রাখিবার জন্য ( filing ) ঐগুলি ছিদ্র করার জন্য Punching Machine, আগত চিঠিপত্রে উহাদের প্রাপ্তির তারিখ লিপিবদ্ধ করার জন্য Dating machine ও বিভিন্ন কাগজপত্রে ক্যাশমেমো, বিলবহি ইত্যাদিতে ক্রমিক সংখ্যা বসাইবার জন্য Numbering machine ইত্যাদি বহুদিন যাবৎ ব্যবহৃত হইয়া আসিতেছে।

৭. **চিঠিতে টিকিট ও ডাক-ছাপ মুদ্রণযন্ত্র** ( Franking Machine ) : যে সকল কারবার ও সরকারী এবং অন্যান্য অফিসে প্রত্যহ অত্যধিক পরিমাণে পত্রাদির আদান-প্রদান ঘটে, তথায় সময় ও শ্রম বাঁচাইবার জন্য বহির্গামী পত্রে ডাকটিকিট লাগাইবার পরিবর্তে ডাক কর্তৃপক্ষের অনুমতিক্রমে টিকিটের মূল্যসহ ডাকঘরের ছাপ মুদ্রণের জন্য এই যন্ত্র ব্যবহৃত হয়।

৮. **ঠিকানা মুদ্রণ যন্ত্র** ( Addressograph ) : পত্রাদি আদান-প্রদানের পরিমাণ অধিক হইলে আধুনিক অফিসে বহির্গামী পত্রাদিতে প্রাপকের নাম ঠিকানা দ্রুত মুদ্রণের জন্য এই যন্ত্রটি ব্যবহার করা হয়। দৃষ্টান্তস্বরূপ বীমা কোম্পানীর কথা উল্লেখ করা যায়। বীমাকারিগণের নিকট প্রিমিয়ামের তাগিদ ও প্রদত্ত প্রিমিয়ামের রসিদ দেওয়ার সময় পত্রে বারংবার তাহাদের নাম ঠিকানা লিখিবার পরিবর্তে নাম ও ঠিকানার ব্লক তৈয়ারি করিয়া এই যন্ত্রে সাজান হয়। প্রয়োজন-মত ইহা দ্বারা পত্রে নাম ঠিকানা মুদ্রিত করিয়া প্রেরণ করা হয়।

**ডাকমারফত যোগাযোগ ও ডাকব্যবস্থার সেবাকার্য**

আধুনিক পৃথিবীর জনজীবন ও অর্থনৈতিক কার্যাবলী বিভিন্ন স্থান ও দেশের মধ্যে অতি দ্রুত যোগাযোগ ব্যবস্থার উপর একান্তভাবেই নির্ভরশীল।

অধিকাংশ দ্রব্যসামগ্রীর বাজার দেশের সর্বত্র এবং এমন কি বিদেশে পর্যন্ত বিস্তৃত হওয়ায় শত শত বা হাজার হাজার মাইল ব্যবধানে অবস্থিত ক্রেতা ও বিক্রেতাদের মধ্যে সংযোগ স্থাপনে, সর্বদা যোগাযোগ রক্ষায়, পণ্যের অনুসন্ধানে, ফরমাশ ( order ) প্রদানে, ফরমাশ গ্রহণে, ছোটখাটো ফরমাশী দ্রব্য প্রেরণে ও মূল্য পরিশোধে ডাক ব্যবস্থাই ব্যবসায়ীদের একমাত্র এবং অপরিহার্য অবলম্বন হইয়া উঠিয়াছে।

দেশে ও বিদেশে বিস্তৃত ব্যবসা-বাণিজ্যে, ডাক ব্যবস্থার সেবাকার্যকে আমরা প্রথমেই দুই ভাগে বিভক্ত করিতে পারি। যথা—

১. অভ্যন্তরীণ ডাক ব্যবস্থা ( Inland Postal System )।

২. বৈদেশিক ডাক ব্যবস্থা ( Foreign Postal System )।

এই দুইটির প্রত্যেকটিকে আবার আমরা তিন অংশে বিভক্ত করিতে পারি।

১. ক্রেতা ও বিক্রেতার মধ্যে যোগাযোগ প্রতিষ্ঠা ও রক্ষা।

২. স্থানান্তরে পণ্যদ্রব্যাদি প্রেরণ ব্যবস্থা

৩. মূল্য পরিশোধ বাবদ অর্থ প্রেরণ ব্যবস্থা।

### ১. ক্রেতা ও বিক্রেতাদের মধ্যে যোগাযোগ প্রতিষ্ঠা ও রক্ষা :

ক্রেতা ও বিক্রেতাদের মধ্যে যে সকল উপায়ে যোগাযোগ প্রতিষ্ঠা ও রক্ষা করা হয় তাহা হইল—চিঠিপত্র, টেলিফোন ও তারবার্তা।

**ক. চিঠিপত্র** ( Letters ) : পোস্টকার্ড, এনভেলোপ ও অভ্যন্তরীণ পত্র ( inland letter ) এই তিনটিই হইল চিঠিপত্রাদির সাধারণ রূপ।

**১. পোস্টকার্ড** ( Post Card ) : পোস্টকার্ড দুই প্রকার, একক ও জবাবী।

| | | |
|---|---|---|
| প্রতিটি একক পোস্টকার্ড | ... ... | মূল্য ১০ পয়সা |
| " জোড়া বা জবাবী পোস্টকার্ড | ... ... | " ২০ " |

সাধারণ পোস্টকার্ড ভারতের যে কোন স্থান হইতে অন্য যে কোন স্থানে পাঠানো যায়।

**২. সাধারণ পত্র** ( Ordinary Letters ) : আমরা যাহাকে খাম বা এনভেলোপ বলি, ইহা তাহাই।

প্রতিটি অনধিক ১৫ গ্রাম ওজনের সাধারণ এনভেলোপের মূল্য ২০ পয়সা
খামের ওজন উহার বেশি হইলে, উহার জন্য অতিরিক্ত প্রতি
১৫ গ্রাম বা তাহার ভগ্নাংশের বাবদ দেয় ... ১৫ পয়সা

**৩. অন্তর্দেশীয় পত্র** ( Inland Letter ) : এই প্রকার পত্র বেশি দিন যাবৎ প্রচলিত হয় নাই। ইহা ৩টি ভাঁজে ভাঁজ করিয়া পাঠাইতে হয় এবং যে সংবাদ পাঠাইতে হইবে তাহা উহাতে লিখিয়া দিতে হয়। ইহার ভিতর অন্য কোন লিখিত কাগজ পাঠান নিষিদ্ধ। এইরূপ প্রতিটি পত্রের মূল্য ১৫ পয়সা।

**৪ বুক প্যাকেট** ( Book Packet ) : ব্যক্তিগত নহে এরূপ কোন মুদ্রিত বিষয়, যথা, সংবাদপত্র, নোটিশ বা বিজ্ঞপ্তি, সার্কুলার, কোন কিছুর নমুনা ইত্যাদি ( Printed or typed or cyclostyled ) সাধারণ সংবাদ অধিকসংখ্যক ব্যক্তির নিকট পাঠাইতে হইলে মুখখোলা এনভেলোপ-এ অল্প খরচে পাঠান যায়। এরূপ ক্ষেত্রে প্রতি ৫০ গ্রামের জন্য ১৫ পয়সা ও উহার অতিরিক্ত প্রতি ২৫ গ্রাম বা উহার ভগ্নাংশের জন্য ১০ পয়সার টিকিট লাগে। আর শুধু মুদ্রিত পুস্তক ও পুস্তিকা পাঠান হইলে উহার জন্য প্রথম ১০০ গ্রাম বাবদ ১০ পয়সা ও অতিরিক্ত ৫০ গ্রাম বাবদ ৫ পয়সা হারে মাশুল লাগে। আর শুধু রেজিস্টারী নম্বর যুক্ত সাময়িক পত্র পাঠাইতে হইলে উহার মাশুল লাগে প্রথম ৬০ গ্রাম বাবদ ২ পয়সা ও অতিরিক্ত প্রতি ১০০ গ্রাম বাবদ ৫ পয়সা।

**৫. তারবার্তা** ( Telegram ) : দ্রুত সংবাদ আদান-প্রদানের জন্য তারবার্তার ব্যবহার বর্তমান কালের ব্যবসা-বাণিজ্য ও শিল্প কারবারীদের পক্ষে অপরিহার্য হইয়া পড়িয়াছে। তারবার্তার জন্য বর্তমানে ইংরেজী ও হিন্দী এই দুইটি ভাষা ব্যবহার করা যায়। তারবার্তা পাঠাইতে হইলে যথাসম্ভব অল্প শব্দ ব্যবহার করিতে হয়। যেন খরচ কম পড়ে অথচ সংবাদটি বুঝিতে প্রাপকের কোন অসুবিধা না হয়। নির্দিষ্ট ফরমে প্রয়োজনমত শব্দগুলি বসাইয়া পূরণ করিতে হয় এবং উহার নীচে প্রেরকের নাম ও ঠিকানা লিখিয়া দিতে হয়। তারবার্তাতে যে সংবাদ পাঠান হয় তাহাতে সংক্ষেপে প্রেরকের নামও দিতে হয়। ইহার পর তার-অফিসের নির্দিষ্ট কর্মচারী মোট শব্দগুলির সংখ্যা গুণিয়া মাশুলের পরিমাণ স্থির করিয়া দিলে সে পরিমাণ ডাকটিকিট ফরমের নির্দিষ্ট স্থানে বসাইয়া

উহা জমা দিয়া রসিদ লইতে হয়। ভারতের অভ্যন্তরে একস্থান হইতে অন্য স্থানে সাধারণ তারবার্তা প্রেরণের জন্য মাশুলের হার হইল—

| | সাধারণ (Ordinary) | জরুরী (Express) |
|---|---|---|
| প্রথম ৮টি শব্দ পর্যন্ত ... | ১ টাকা ২০ প. | ২ টাকা ৪০ প. |
| অতিরিক্ত প্রতি শব্দের জন্য... | ১০ পয়সা | ২০ পয়সা |

গ. **অন্তর্দেশীয় তারবার্তা** (Cablegram): দুই দেশের মধ্যে তারবার্তার সাহায্যে সংবাদের আদান-প্রদানকে 'cablegram' বলে। ইহা দ্বারা দুই দেশের মধ্যে অতি দ্রুত সংবাদের আদান-প্রদান সম্ভব হয়। দূরত্ব অনুযায়ী ইহার মাশুলের হার বিভিন্ন রূপ হয়।

**চিঠিপত্র প্রেরণ ও বিলি** (Delivery): সাধারণ, সার্টিফিকেট অফ পোস্টিং বা পত্র প্রেরণের প্রমাণপত্র ব্যবস্থার অধীনে, দ্রুত বিলি ব্যবস্থার ও রেজিস্টার্ড পত্র—এই তিন প্রকারের চিঠিপত্রাদি পাঠান যায়।

১. **সাধারণ বিলি** (Ordinary Delivery): সাধারণভাবে পোস্টকার্ড, এনভেলোপ ও অভ্যন্তরীণ পত্রাদি পাঠান হয় তাহা ডাক বিভাগের সাধারণ ব্যবস্থা অনুযায়ী গন্তব্যস্থলে প্রেরণ ও বিলি হয়।

২. **প্রেরিত পত্রের প্রত্যয়ন ব্যবস্থার অধীনে বিলি** (Delivery under Certificate of Posting): কোনও চিঠি যে পাঠান হইয়াছিল, তাহার প্রমাণ রাখিতে হইলে এই ব্যবস্থার সাহায্য গ্রহণ করা হয়। ইহাতে প্রতি এক হইতে তিনটি চিঠির জন্য ১০ পয়সা অতিরিক্ত দিয়া একটি রসিদ লওয়া হয়।

৩. **দ্রুত বিলি** (Express Delivery): সাধারণ ডাক অপেক্ষা দ্রুতগতিতে প্রেরিত পত্র বিলির জন্য এই ব্যবস্থা গ্রহণ করা হয়। ইহাতে প্রেরক, প্রতি চিঠির জন্য, যথা পোস্টকার্ড, এনভেলোপ অথবা অভ্যন্তরীণ পত্র প্রভৃতিতেই, অতিরিক্ত ২০ পয়সার টিকিট দিয়া, পত্রের গায়ে "Express Delivery" কথাটি লিখিয়া দিতে হয়। যেখানে টেলিগ্রাফ অফিস আছে তথায় টেলিগ্রাফ পিয়ন মারফত এবং যেখানে উহা নাই তথায় সাধারণ ডাক-পিয়ন মারফত এইরূপ চিঠি বিলি করা হয়।

৪. **রেজিস্ট্রিকৃত পত্র ও দ্রব্যাদি প্রেরণ** (Registered letters and articles): গুরুত্বপূর্ণ চিঠিপত্রাদি নিরাপদে প্রেরণের জন্য পোস্টকার্ড, খাম, অভ্যন্তরীণ পত্র ইত্যাদি সকলই রেজিস্ট্রি করিয়া পাঠান যায়। ইহাতে

দ্রব্যটির সাধারণ ডাক মাশুল ছাড়াও অতিরিক্ত ১৫ পয়সা এবং প্রাপক কর্তৃক স্বাক্ষরিত প্রাপ্তিস্বীকার (acknowledgement due) পত্র পাইতে হইলে আরও ১৫ পয়সা লাগে।

গ. টেলিফোন (Telephone): সরাসরি যোগাযোগ স্থাপন করিয়া স্থানীয় বা দূরবর্তী স্থানের মধ্যে কথাবার্তা বলিয়া মৌখিক সংবাদ আদানপ্রদানের জন্য টেলিফোন ব্যবহার করা হয়। ইহাতে চিঠিপত্র এবং তারবার্তা অপেক্ষা অনেক দ্রুত যোগাযোগ ও সংবাদ আদানপ্রদান করা চলে।

স্থায়িভাবে ইহার ব্যবস্থা করিতে হইলে টেলিফোন যন্ত্রের গ্রাহক (Subscriber) হইতে হয়। বর্তমানে দুই প্রকারে গ্রাহক হওয়া যায়। প্রথমত, এককালীন নির্ধারিত টাকা জমা দিয়া গ্রাহক হওয়া চলে। ইহা "Own-your-own-Telephone" ব্যবস্থা নামে পরিচিত। দ্বিতীয়ত, সাধারণ নিয়মে সাধারণভাবে টেলিফোন যন্ত্র বসাইবার জন্য যে অর্থ ধার্য আছে তাহা জমা দিয়া গ্রাহক হওয়া চলে। ইহার বাবদ বার্ষিক নির্ধারিত হারে টাকা জমা দিতে হয়। ইহা ছাড়া প্রতি প্রধান ও গুরুত্বপূর্ণ ডাকঘরেই ও আঞ্চলিক (zonal) ডাকঘরে বর্তমানে সাধারণের ব্যবহার্য টেলিফোন যন্ত্র বসান হইয়া থাকে। তথায় প্রতি আলাপের জন্য নির্দিষ্ট হারে মাশুল দিতে হয়।

স্থানীয় ভাবে (local) বা আঞ্চলিক ভাবে টেলিফোনের যে মাশুল, তাহা অপেক্ষা দূরবর্তী বা ভিন্ন অঞ্চলের অধীনস্থ স্থানের সহিত কথাবার্তার মাশুল অধিক।

২. দ্রব্যসামগ্রী প্রেরণ ব্যবস্থা (Postal parcel): সাধারণ ব্যক্তিগণ যেমন তাঁহাদের আত্মীয়স্বজন, বন্ধু প্রভৃতির নিকট উপহার দ্রব্য ডাকযোগে পাঠাইতে পারেন, তেমনি ব্যবসায়িগণও এই ব্যবস্থা অধিক পরিমাণে গ্রহণ করিয়া থাকেন। অনেক ব্যবসায়ী আছেন যাঁহাদের কোন দোকান বা স্বতন্ত্র অফিস কিছু থাকে না। নিজ গৃহ হইতে ডাকমারফত তাঁহারা ফরমায়েশ (order) সংগ্রহ করেন এবং সে অনুযায়ী ডাকমারফত দ্রব্য সরবরাহ করিয়া থাকেন। ইহা ডাকমারফত-কারবার নামে পরিচিত। এইরূপ ব্যবস্থায় ছোট ছোট মোড়কে সাবধানে দ্রব্যগুলি বাঁধিয়া পাঠাইতে হয়।

প্রতি ৪০০ গ্রাম বা তাহার ভগ্নাংশের জন্য মাশুল ৮০ পয়সা। মোড়কের ওজন ৪ কেজি ও উহার বেশি হইলে উহা রেজিস্ট্রি করা বাধ্যতামূলক। ২০ কেজির অধিক ওজনের মোড়ক গ্রহণ করা হয় না।

পরিষ্কার কাপড়ে শক্ত করিয়া ছোট ছোট মোড়ক বাঁধিয়া উহার গায়ে সুস্পষ্ট-রূপে প্রাপক ও প্রেরকের নাম, ঠিকানা, পোস্ট অফিস, রেল স্টেশন ইত্যাদি লিখিয়া দিতে হয়। এবং মাশুল অনুযায়ী টিকিট কিনিয়া উহার গায়ে বসাইয়া দিতে হয়। তাহার পর উহা জমা দিয়া রসিদ লইতে হয়।

১০ কেজির বেশি ওজনের মুদ্রিত পুস্তকের প্যাকেট গ্রহণ করা হয় না।

**৩. অর্থ প্রেরণ ব্যবস্থা** ( Remittance ) : সাধারণত তিন প্রকারে ডাক বিভাগ মারফত এক স্থান হইতে অপর স্থানে অর্থ প্রেরণ করা যায়।

ক. মনি অর্ডার খ. পোস্ট্যাল অর্ডার গ. ভি. পি. পি.

**ক. মনি অর্ডার** ( Money Order ) : ইহা সর্বাধিক ব্যবহৃত পদ্ধতি। মনি অর্ডার দুই প্রকারের হয়। সাধারণ ও তার মারফত। উহাদের মাশুলের হার নিম্নে দেওয়া গেল। ১০০০ টাকার অধিক মনি অর্ডার করা যায় না। বর্তমানে পোস্ট অফিসে প্রতিটি মনি অর্ডার ফর্ম্ ৫ পয়সা দিয়া কিনিতে হয়।

| সাধারণ | তার-মারফত মনি অর্ডার |
|---|---|
| প্রতি ১০ টাকা বা উহার ভগ্নাংশ ( ২০০ টাকা পর্যন্ত ) ... ২০ পয়সা | সাধারণ মনি অর্ডারের মাশুল |
| ২০০ টাকার উর্ধ্বে প্রতি ২০ টাকা বা উহার ভগ্নাংশের জন্য ... ৩০ পয়সা | +সাধারণ তারবার্তার মাশুল |
| (ইহার মধ্যে ৫ পয়সা হইল মনি অর্ডার ফরমের দাম.) | +অতিরিক্ত ১৫ পয়সা |

**খ. পোস্ট্যাল অর্ডার** ( Postal Order ) : অল্প পরিমাণ অর্থ স্থানান্তরে প্রেরণের জন্য পোস্ট্যাল অর্ডার ব্যবস্থার সাহায্য গ্রহণ করা হয়। ৫০ পয়সা হইতে ১০ টাকা পর্যন্ত পরিমাণের পোস্ট্যাল অর্ডার কিনিতে পাওয়া যায়। ইহার মাশুল বা কমিশনের হার নিম্নরূপ।

প্রতি দশ টাকা বা উহার ভগ্নাংশের জন্য ১০ পয়সা

**গ. ভি. পি. পি.** ( V.P.P. or Value Payable Post ) : ব্যবসায়িগণ দ্রব্যাদি পাঠাইবার সহিত সঙ্গে সঙ্গে মূল্য আদায়ের ব্যবস্থা করিতে পারে। ইহাতে প্রাপককে দ্রব্যটির মূল্য শোধ করিয়া মোড়ক খালাস ( Delivery ) করিতে হয়। দ্রব্যের মোড়কের মত, খামের মধ্যে রেল রসিদ, প্রভৃতি সংবাদ-পত্র এবং পত্রিকাও এই ব্যবস্থায় প্রেরণ করা চলে। এই সকল দ্রব্য রেজিস্ট্রিকৃত

হওয়া চাই। ১০০০ টাকার অনধিক মূল্যের দ্রব্য এইরূপে পাঠান যায়। তবে ২৫ টাকার অধিক মূল্যের দ্রব্য হইলে উহা বীমা ( insure ) করিতে হয়।

মোড়কের বা চিঠির বা প্রেরিত দ্রব্যের সাধারণ ডাকমাশুল ছাড়া, এবং রেজিস্ট্রি খরচ ছাড়া ভি. পি. পি. বাবদ, ২৫ টাকা মূল্যের দ্রব্য পর্যন্ত ১০ পয়সা, উহার উধ্বে´ ২০ পয়সা মাশুল দিতে হয়।

## ডাক বিভাগের বিবিধ সেবাকার্য

১. **ব্যবসায়িক উত্তরের পোস্টকার্ড ও খাম** (Business Reply Post Cards and Envelopes ): ক্রেতাদের আকৃষ্ট করিবার জন্য ব্যবসায়িগণ অনেক সময় সম্ভাব্য ক্রেতার নিকট একপ্রকার পোস্টকার্ড ও খাম পাঠাইয়া থাকেন ; তাহাতে জবাব দিলে ক্রেতাকে কোন ডাক খরচ বহন করিতে হয় না। ইহাতে কোন স্ট্যাম্প লাগাইতে হয় না। পরে ডাক বিভাগ ইহার ডাকখরচ ঐ কার্ড বা খামের প্রেরক ব্যবসায়ীর নিকট হইতে আদায় করিয়া থাকে। ইহাই Business Reply Card বা Envelope নামে পরিচিত। এই প্রকার পোস্ট-কার্ড এবং খামের আয়তন ও আকার ডাকবিভাগ কর্তৃক নির্দিষ্ট হইয়া থাকে। এবং ইহাতে এক প্রকার বিশেষ চিহ্ন দেওয়া থাকে। তাহা দ্বারা সহজেই ইহা চেনা যায়। এই প্রকার পোস্টকার্ড ও খাম ব্যবহারের অনুমতি লাভের জন্য ডাক বিভাগকে বৎসরে ১০০ টাকা ফি দিতে হয়। নীচে একটি Business Reply card-এর নমুনা দেওয়া গেল।

| প্রাপক কর্তৃক ডাকমাশুল দেয় | *Business Reply Post Card*<br>Calcutta G. P. O. Permit<br>No. 3910 | ভারতে পোস্ট করিলে কোন ডাক খরচ লাগিবে না। |
|---|---|---|

পূর্বভারত ব্যবসায় প্রতিষ্ঠান লিমিটেড
৩৪৮ মহাত্মা গান্ধী রোড
কলিকাতা ৭

২. **পোস্ট বক্স ও পোস্ট ব্যাগ** ( Post Box and Post Bag ): অনেক শহরে ডাক বিভাগ কর্তৃক পোস্ট বক্স ও ব্যাগ প্রথা প্রচলিত হইয়া থাকে। তথায় বাৎসরিক ৩০ টাকা ভাড়া দিয়া এরূপ একটি পোস্ট বক্স ভাড়া করা যায়। প্রত্যেকটি পোস্ট বক্সের স্বতন্ত্র নম্বর দেওয়া থাকে এবং উহার ব্যবহারকারী ঐ পোস্ট বক্স নম্বরকে তাঁহার ঠিকানা হিসাবে ব্যবহার করিতে পারেন। সংবাদপত্রে ও অন্যত্র এরূপ পোস্ট বক্স নম্বরের ঠিকানাযুক্ত বিজ্ঞাপন প্রায়ই লক্ষ্য করা যায়।

এক বৎসরের কম সময়ের জন্য পোস্ট বক্স ভাড়া লইলে, প্রতি তিন মাসের জন্য ১০ টাকা হারে ভাড়া দিতে হয়।

পোস্ট বক্স-এর সহিত অথবা উহার পরিবর্তে পোস্ট ব্যাগও পোস্ট অফিসে ভাড়া লওয়া যায়। ইহার ভাড়া বাৎসরিক ৩০ টাকা। এক বৎসরের কম সময়ের জন্য ভাড়া লইলে প্রতি তিন মাসের জন্য ১০ টাকা হারে ভাড়া দিতে হয়।

৩. **পরিচয় জ্ঞাপক কার্ড** ( Identity Card ) : রেজিস্ট্রিকৃত চিঠি-পত্রাদি, বীমাকৃত চিঠিপত্রের ডাক এবং মনি অর্ডার পাইতে যাহাতে কোন অসুবিধা না হয় সেজন্য ১ টাকা জমা দিলে ডাকবিভাগ হইতে Identity Card বা পরিচয় জ্ঞাপক কার্ড পাওয়া যায়। ইহা পাঁচ বৎসরের জন্য কার্যকর থাকে।

# ১২ বাণিজ্যিক পত্রালাপ

## Commercial Correspondence

যোগাযোগ ও পরিবহণ ব্যবস্থার উন্নতির ফলে আধুনিক কালে পণ্যদ্রব্যের বাজার যতই বিস্তৃত হইতেছে, ততই দীর্ঘ ব্যবধানে অবস্থিত ক্রেতা ও বিক্রেতার মধ্যে সংযোগ স্থাপনে ও একের মনোভাব অপরের নিকট সুস্পষ্টরূপে প্রকাশ করিতে চিঠিপত্রের আদান প্রদান ও গুরুত্ব বৃদ্ধি পাইতেছে। এই সকল চিঠি-পত্রের দ্বারা কারবারী লেনদেন পরিচালিত হইয়া থাকে। বোম্বাইয়ের খরিদ্দার কলিকাতার কারখানা হইতে কোন দ্রব্য কিনিতে গেলে সে কতটা পরিমাণ দ্রব্য কিনিতে চায়, কোন্ দরে কিনিতে চায়, কখন এবং কি ভাবে কলিকাতা হইতে বোম্বাইয়ে ঐ দ্রব্যগুলি আনিতে চায়, তাহা পত্র মারফত কলিকাতার বিক্রেতার নিকট ব্যক্ত না করিলে চলে না। তেমনি কলিকাতার বিক্রেতা কি জবাব দিবে তাহার উপরও বোম্বাইয়ের ক্রেতার দ্রব্য ক্রয় নির্ভর করিতেছে।

সুতরাং কারবারিগণ পরস্পর হইতে দূরে অবস্থিত বলিয়াই তাহাদের মধ্যে পত্রালাপের প্রয়োজন দেখা দেয়। কিন্তু একই স্থানে অবস্থিত কারবারিগণের মধ্যে তাই বলিয়া যে পত্রালাপের কোন প্রয়োজন নাই, তাহা নহে। শুধু পরস্পরের নিকট পরস্পরের মনোভাব প্রকাশ করাই ব্যবসায়িক পত্রালাপের

উদ্দেশ্য নহে। ইহা ছাড়াও, দুই পক্ষের মধ্যে পণ্যের দর, পত্র পাঠাইবার ব্যবস্থা ও সময়, মূল্য প্রদানের সময় ও ব্যবস্থা প্রভৃতি সম্পর্কে যে সকল শর্ত আলোচিত হয় পত্রালাপের দ্বারা তাহা যেমন স্থির হইয়া থাকে, তেমনি ঐ সকল পত্রের মধ্যে ঐগুলি লিখিত থাকায় উহা দলিলে পরিণত হইয়া যায়। সুতরাং কোন পক্ষ যদি পরে ঐ সকল শর্ত ভঙ্গ করে তবে অপরপক্ষ সহজেই ঐ সকল পত্রের প্রমাণের দ্বারা উহার প্রতিকার দাবি করিতে পারে। বিচারালয়ে ঐ সকল প্রামাণ্য দলিল হিসাবে গৃহীত হইয়া থাকে। অতএব কারবারী পত্রাবলীর উদ্দেশ্য দুইটি—

১. উভয়পক্ষের মধ্যে যোগাযোগ স্থাপন ও লেনদেনের শর্তাবলী স্থির করা।

২. স্থিরীকৃত শর্তাবলীর লিখিত দলিল হিসাবে পরিণত হওয়া।

**উত্তম কারবারী পত্রাবলীর বৈশিষ্ট্য :** কারবারী পত্র মানুষের ব্যক্তিগত পত্র হইতে সম্পূর্ণ পৃথক ধরনের। ব্যক্তিগত পত্র মানুষের একান্ত ব্যক্তিগত বক্তব্য বহন করে। তাহাতে ভাবাবেগ, আকাঙ্ক্ষা, অনুরোধ, অভিমান ও ক্রোধ প্রভৃতির সহজ প্রকাশ ঘটিতে পারে। এবং প্রয়োজনীয় বিষয় ছাড়াও অন্যান্য প্রাসঙ্গিক ও অপ্রাসঙ্গিক বিষয় থাকিতে পারে। কিন্তু কারবারী পত্র উহা হইতে সম্পূর্ণ ভিন্ন ধরনের। একটি উত্তম কারবারী পত্রের নিম্নলিখিত বৈশিষ্ট্যগুলি থাকে :

১. কারবারিগণ অত্যন্ত কার্যব্যস্ত। সুতরাং সুদীর্ঘ পত্র লিখিবার সময় যেমন তাহাদের নাই তেমনি উহা পাঠের সময়ও নাই। এজন্য কারবারী পত্র সর্বদা **যথাসম্ভব সংক্ষিপ্ত** হয়।

২. কারবারী পত্রে ভাবোচ্ছ্বাসের কোন সুযোগ নাই। কারবারীর সময় অল্প বলিয়া, শুধুমাত্র প্রাসঙ্গিক বিষয় ছাড়া অন্য কোন বিষয়ের অবতারণা তাহাতে চলে না। তাহাতে কাজের ব্যাঘাত হয়। **শুধু প্রাসঙ্গিক বিষয়ের উল্লেখ** কারবারী পত্রের সংক্ষিপ্ততায় সাহায্য করে। অন্যথায় উহা অনাবশ্যক-রূপে দীর্ঘ হইয়া পড়ে।

৩. পত্রগুলি **প্রয়োজনীয় তথ্যপূর্ণ** হওয়া আবশ্যক। কোন ক্রেতা হয়ত দর, বা কমিশন, বা পণ্য সরবরাহের সময় দ্রব্যের গুণাগুণ প্রভৃতি সম্বন্ধে পত্র দিয়াছেন। ইহার উত্তরের পত্র যথাসম্ভব সঠিক তথ্যপূর্ণ হওয়াই প্রয়োজন।

৪. কারবারী পত্রে **বক্তব্য বিষয় সুস্পষ্টরূপে উপস্থিত করা** একান্ত আবশ্যক। বক্তব্যের মধ্যে কোন অস্পষ্টতা থাকিলে, কোন শব্দ বা বাক্য দ্ব্যর্থবোধক হইলে, পরে উহার প্রকৃত অর্থ লইয়া বিবাদ ঘটিতে পারে, অথবা

উহার অর্থ পরিষ্কার করিবার জন্য অনাবশ্যকরূপে দুই পক্ষের মধ্যে দীর্ঘ পত্রালাপ চলিতে পারে। উহাতে কাজের বিলম্ব ঘটে ও দুই পক্ষের মধ্যে সুসম্পর্ক নষ্ট হইবার ভয় থাকে।

৫. কারবারী পত্র যেমন সংক্ষিপ্ত প্রাসঙ্গিক ও স্পষ্ট হওয়া প্রয়োজন তেমনই উহা **সৌজন্যপূর্ণ** হওয়াও আবশ্যক। কারবারী সৌজন্য, ভদ্রতা প্রভৃতি নূতন ক্রেতাকে স্থায়ী ক্রেতাতে পরিণত করে। সম্ভাব্য ক্রেতাকে আকৃষ্ট করিয়া নূতন ক্রেতায় রূপান্তরিত করে।

সংক্ষেপে এই পাঁচটি হইল উত্তম কারবারী পত্রের বৈশিষ্ট্য।

## কারবারী পত্রের বিভিন্ন অংশ

যে কোন কারবারী পত্রকে ছয়টি অংশে বিভক্ত করা চলে।

১. **শিরোনাম** ( Heading ): পত্রের উপরে কারবারের নাম ও উহার সংক্ষিপ্ত পরিচয়, টেলিফোন নম্বর ও টেলিগ্রাফের সাংকেতিক, পত্রের ক্রমিক সংখ্যা, কারবারের ঠিকানা ও তারিখ লিখিত থাকে। ইহাই শিরোনাম। যেমন—

---

টেলিগ্রাম : বেন্টলীর এ. বি. সি. কোড টেলিফোন : ৩৪-৫০০১

**রকমারি কাগজ ভাণ্ডার প্রাঃ লিঃ**

যাবতীয় কাগজের পাইকারী ও খুচরা বিক্রেতা

২০৫, মহাত্মা গান্ধী রোড, কলিকাতা-৯

পত্রের ক্রমিক সংখ্যা............ তারিখ............

---

২. **পত্রের অভ্যন্তরে প্রাপকের নাম ও ঠিকানা** ( Name and address of the addressee ): যে প্রতিষ্ঠান বা অফিসের নিকট পত্রটি লিখিত হইতেছে, উহার নাম, ঠিকানা পরিষ্কার করিয়া পত্রের আরম্ভে উপরে বাম দিকে লিখিতে হয়।

অনেক সময় ঐ প্রতিষ্ঠানের নামের সহিত উহার কর্মাধ্যক্ষের নামও লেখা হইয়া থাকে। যেমন—

প্রাপক ( To )

কর্মাধ্যক্ষ ( Manager ),

**ন্যাশনাল পেপার মিলস্ লিঃ**

৩০৩, ব্র্যাবোর্ন রোড, কলিকাতা-১

কোন ব্যক্তির নিকট লিখিত হইলে পূর্বে শ্রী বা শ্রীমতী এবং কারবারের নিকট লিখিত হইলে মেসার্স বা সর্বশ্রী লিখিতে হয়।

৩. **প্রারম্ভিক সম্ভাষণ** ( Opening address ): ইহার পর পত্রটি আরম্ভ করিবার পূর্বে যাহার নিকট লিখিত হইতেছে তাহাকে সম্ভাষণ করিতে হয়। যেমন—

নিছক সরকারী চিঠিপত্র হইলে বা সরকারী কোন পদাধিকারীর নিকট লিখিলে—

---

মহাশয়,

এক কারবারী প্রতিষ্ঠানের পদাধিকারী কেহ অপর কারবারী প্রতিষ্ঠানের কোন পদাধিকারীর নিকট লিখিলে—

প্রিয় মহাশয়,

কিংবা, কোন কারবারী প্রতিষ্ঠানের ভারপ্রাপ্ত কোন পদাধিকারী কর্মচারী অপর কোন প্রতিষ্ঠানের নামে পত্র প্রেরণ করিলে, সম্ভাষণ এরূপ হইবে—

প্রিয় মহাশয়গণ,

৪ **পত্রের বিষয়** ( Body of the letter ): ইহাই পত্রের মূল ও গুরুত্বপূর্ণ অংশ। ইহাতে পত্র প্রেরকের বক্তব্য বর্ণিত হয়। বক্তব্য বিষয় একসঙ্গে একই পংক্তিতে না লিখিয়া, প্রয়োজনমত কয়েকটি পৃথক পংক্তিতে বিভক্ত করিতে হয়। এবং বাহুল্য বর্জন করিয়া যথাসম্ভব সংক্ষেপে ও সুস্পষ্টভাবে বক্তব্য উপস্থিত করা উচিত। অনেক সময় এই অংশ আরম্ভ করিবার পূর্বে, বক্তব্যের সারাংশ অত্যন্ত সংক্ষিপ্ত আকারে ইহার উপরে উল্লেখ করা হয়। যথা—

---

বিষয়: ২৮ পাউণ্ড ডবল ক্রাউন কাগজ

আপনার ২।৯।৬১ তারিখের উপরোক্ত বিষয় সম্পর্কে পত্রের জন্য ধন্যবাদ জানিবেন।

আমাদের অবিলম্বে পাঁচ শত রিম উপরোক্ত শ্রেণীর কাগজ প্রয়োজন। আপনি কোন্ তারিখের মধ্যে উহা সরবরাহ করিতে পারিবেন তাহা জানাইলে বাধিত হইব। পত্রোত্তরে উহার দর জানাইবেন।

---

**৫. উপসংহারে সম্ভাষণ** (Salutations): সকল প্রকার পত্রের উপসংহারেই পুনরায় বিদায়সূচক সম্ভাষণের রীতি আছে। ইহা ভদ্রতার পরিচায়ক। যেমন—

---

নিবেদক
বা—ভবদীয়।
অথবা—বিনীত, প্রভৃতি

---

**৬. স্বাক্ষর** (Signature): পত্রের সর্বশেষ অংশে লেখককে স্বাক্ষর করিতে হয়। কারবারী প্রতিষ্ঠানের যে ভারপ্রাপ্ত কর্মচারী বা কর্মকর্তা পত্র লিখিতেছেন, তাঁহাকে নিজ স্বাক্ষর প্রদানের পর, উহার নীচে তাঁহার পদোল্লেখ ও কারবারের নাম উল্লেখ করিতে হয়। যেমন—

---

শ্রীহরেন্দ্রচন্দ্র বসু
বসু এণ্ড কোং-র পক্ষে

---

অথবা—

---

শ্রীমনোহর ব্যানার্জী
অংশীদার,
ব্যানার্জী, মুখার্জি, কোং-এর পক্ষে।

---

কিংবা—

---

বিনয়কৃষ্ণ রায়
ম্যানেজার
রকমারি কাগজ ভাণ্ডার প্রাঃ লিঃ

---

—ইত্যাদি।

এবার সম্পূর্ণ পত্রটির বিভিন্ন অংশ একসঙ্গে দেওয়া গেল :—

---

টেলিগ্রাম : বেণ্টলীর এ. বি. সি. কোড টেলিফোন : ৩৪-৫০০১

**রকমারি কাগজ ভাণ্ডার প্রাঃ লিমিটেড**

যাবতীয় কাগজের পাইকারী ও খুচরা বিক্রেতা

২০৫, মহাত্মা গান্ধী রোড, কলিকাতা-৯

পত্রের ক্রমিক সংখ্যা ৩০০।ক।৪।৯।৬১ তারিখ ৪।৯।৬১

প্রাপক,

জেনারেল ম্যানেজার,

সর্বশ্রী ন্যাশনাল পেপার মিলস্ লিঃ

৩০৩, ব্র্যাবোর্ন রোড, কলিকাতা-১

বিষয় : ২৮ পাউণ্ড ডবল ক্রাউন কাগজ

প্রিয় মহাশয়,

আপনার ২।৯।৬১ তারিখের উপরোক্ত বিষয় সম্পর্কে পত্রের জন্য ধন্যবাদ জানিবেন।

আমাদের অবিলম্বে পাঁচ শত রিম উপরোক্ত শ্রেণীর কাগজ প্রয়োজন। আপনি কোন্ তারিখের মধ্যে সরবরাহ করিতে পারিবেন তাহা জানাইলে বাধিত হইব। পত্রোত্তরে উহার দর জানাইবেন। অবিলম্বে উত্তর প্রার্থনায়।

ভবদীয়

শ্রীবিনয়কৃষ্ণ রায়

ম্যানেজার,

রকমারি কাগজ ভাণ্ডার প্রাঃ লিঃ।

**বাণিজ্যিক পত্রের প্রকারভেদ** ( Different types of Commercial letters ) : বাণিজ্যিক পত্রাবলী বিভিন্ন প্রকারের হইয়া থাকে। তবে আমরা মোটামুটিভাবে উহাদের কয়েকটি ভাগে বিভক্ত করিতে পারি। যথা—

১. অনুসন্ধান পত্র ( Letter of Enquiry )।
২. অনুসন্ধানের জবাব ( Reply to Enquiry )।
৩. ফরমাশ প্রদানের পত্র ( Letter containing order )।
৪. ফরমাশ গ্রহণ-পত্র ( Letter accepting order )।
৫. ফরমাশী পণ্য প্রেরণের সংবাদজ্ঞাপক পত্র ( Letter informing despatch of goods ordered )।
৬. বিবিধ ( Miscellaneous ) : প্রচারপত্র ( Circular letter ), ক্ষতিপূরণ দাবি পত্র ( Letter of claims ), চাকুরী ও শিক্ষানবিশীর

আবেদন পত্র ( Application for apprenticeship, service etc. ), আর্থিক সঙ্গতি সম্পর্কে অনুসন্ধানপত্র ও উহার জবাব ( Letter enquiring financial condition and reply ), টাকার তাগিদের পত্র ইত্যাদি।

১নং হইতে ৫নং শ্রেণীর পত্রালাপের দৃষ্টান্ত ষষ্ঠ অধ্যায়ে দেওয়া হইয়াছে। একারণে এই অধ্যায়ে আমরা দৃষ্টান্তসহ অন্যান্য বিবিধ প্রকার বাণিজ্যিক পত্রের আলোচনা করিব।

---

১. **ফরমাশ বাতিলকরণ পত্র :** রকমারি কাগজ ভাণ্ডার কর্তৃক কাগজ পাঠাইতে বিলম্ব হেতু শিলচর স্টোরস্ উক্ত ফরমাশ বাতিল করিতেছেন, ইহা কল্পনা করিয়া লইলে, ফরমাশ বাতিলকরণের পত্রটি নিম্নরূপ হইবে :

---

ম্যানেজার, কলিকাতা ১৬।৬।৬১

রকমারি কাগজ ভাণ্ডার প্রাঃ লিঃ

কলিকাতা

প্রিয় মহাশয়,

আমাদের ১১।৬।৬১ তারিখের ফরমাশ মত আপনাদের নিকট হইতে অবিলম্বে ফরমাশী দ্রব্যের সরবরাহ না পাওয়ায় আমাদের অসুবিধা হেতু, অত্যন্ত দুঃখের সহিত উক্ত ফরমাশ বাতিল করিতে বাধ্য হইতেছি।

অতঃপর উক্ত দ্রব্য সরবরাহ করিলেও আমরা উহা ফেরত দিতে বাধ্য হইব। আশা করি, আপনি আমাদের অবস্থা উপলব্ধি করিবেন। ভবিষ্যতে সময়মত দ্রব্য সরবরাহ করিতে পারিলে আমরা পুনরায় আপনার সহিত কারবারে অবশ্যই অংশগ্রহণ করিব।

আপনার বিশ্বস্ত

বি. দত্ত

শিলচর স্টোরস্-

এর পক্ষে

---

২. **বিবিধ পত্রাদি :**

১. **প্রচারপত্র** ( Circular Letter ) **:** নিম্নে একটি কারবারের একটি নূতন শাখা স্থাপিত হওয়ায় তৎসংক্রান্ত একটি প্রচারপত্রের নমুনা দেওয়া হইল :

---

## বিদ্যোদয় লাইব্রেরী প্রাইভেট লিমিটেড

পুস্তক বিক্রেতা, প্রকাশক ও আমদানিকারক

৭২নং মহাত্মা গান্ধী রোড, কলিকাতা-৯

১১ই মার্চ, ১৯৬৪

সবিনয় নিবেদন,

সম্প্রতি আমাদের বর্তমান দোকান ও অফিসে খরিদ্দারগণের অত্যধিক ভিড়ে স্থান সঙ্কুলান হইতেছিল না। স্থানাভাবে নানা অসুবিধায় আমরা তাহাদের ফরমাশগুলি পূর্বের মত সত্বর সরবরাহ করিতে অত্যন্ত বেগ পাইতেছিলাম। ইহা ছাড়া দক্ষিণ ও উত্তর কলিকাতাস্থ আমাদের খরিদ্দারগণও তাঁহাদের কার্যস্থল হইতে এতটা দূরে আমাদের বর্তমান ঠিকানায় আসিয়া পুস্তক সংগ্রহ করিতে, যানবাহনাদি গোলযোগের ও ভিড়ের দরুন অত্যন্ত অসুবিধা ভোগ করিতেছিলেন। খরিদ্দারগণের এই অসুবিধা দূর করিবার জন্য আমরা অত্যন্ত উদ্বিগ্ন ও উৎসুক ছিলাম।

আনন্দের সহিত আমরা এই পত্র দ্বারা আমাদের খরিদ্দারগণকে ও সংশ্লিষ্ট অপরাপর সকলকে জানাইতেছি যে দক্ষিণ ও উত্তর কলিকাতায় আমরা নিম্নোক্ত ঠিকানায় দুইটি শাখা স্থাপন করিতে সমর্থ হইয়াছি। ইহাতে খরিদ্দারগণের সকল অসুবিধার অবসান হইল। এখন হইতে তাঁহারা নিজ অঞ্চলেই পূর্বের শর্তানুযায়ী আমাদের যাবতীয় পুস্তকের সরবরাহ পাইবেন।

নিবেদক

শ্রীমনোমোহন মুখোপাধ্যায়

ম্যানেজার

---

২. অংশীদারী কারবারে **পুরাতন অংশীদার অবসর গ্রহণ করিলে** নিম্নরূপ প্রচার সংশ্লিষ্ট ব্যক্তি ও পক্ষগণের মধ্যে বিলি করা হয়।

---

**দত্ত, সান্যাল এণ্ড কোং**

২৩, ব্র্যাবোর্ন রোড

কলিকাতা

২৬-৪-৬৪

সবিনয় নিবেদন,

সবিশেষ দুঃখের সহিত জানান হইতেছে, আমাদের কারবারের প্রধান অংশীদার ও অন্যতম প্রতিষ্ঠাতা শ্রীযুক্ত দ্বিজদাস দত্ত মহাশয় তাঁহার সুদীর্ঘ

কর্মময় ও সাফল্যপূর্ণ জীবনের পর ক্রমাগত অসুস্থতা নিবন্ধন কারবার হইতে অবসর গ্রহণ করিতে মনস্থ করিয়াছেন। তবে, তিনি প্রয়োজনবোধে সর্বদাই তাঁহার বিপুল অভিজ্ঞতালব্ধ মূল্যবান পরামর্শ দিয়া আমাদের প্রতিষ্ঠানের উত্তরোত্তর শ্রীবৃদ্ধিতে সহায়তা করিবেন বলিয়া আমাদের আশ্বস্ত করিয়াছেন।

আমাদের প্রতিষ্ঠানের দৈনন্দিন কর্মে তাঁহার অনুপস্থিতি ঘটিলেও ইহার ফলে আমাদের কারবারী নীতি অক্ষুণ্ণ এবং কারবারের নামও অপরিবর্তিত থাকিবে।

শ্রীযুক্ত দত্তের অবসরগ্রহণে আমাদের প্রতিষ্ঠানের পুঁজির যে হ্রাস ঘটিয়াছিল তাহা অন্যান্য বর্তমান অংশীদারগণ পূরণ করিয়াছেন।

অতীতে আপনাদের নিকট হইতে আমরা যে পৃষ্ঠপোষকতা লাভ করিয়াছি, আশা করি তাহা ভবিষ্যতেও অটুট থাকিবে এবং পূর্বের ন্যায় ভবিষ্যতেও আপানাদের সেবার সুযোগ দিয়া আমাদের প্রতিষ্ঠানের অপরিবর্তিত নীতির যথার্থতা প্রমাণের সুযোগ হইতে বঞ্চিত করিবেন না।

ধন্যবাদসহ, ভবদীয়

শ্রীচারুচন্দ্র সান্যাল

অংশীদার

---

৩. নূতন অংশীদার গ্রহণ :

---

**ঘোষ এণ্ড কোং**

১০২ কটন স্ট্রীট, কলিকাতা

২২-৫-৬৪

সবিনয় নিবেদন,

গভীর আনন্দের সহিত আপনাদের জানাইতেছি যে বর্তমান মাসের ১৫ই তারিখ হইতে সুপরিচিত ব্যবসায়ী শ্রীযুক্ত বীরেন্দ্রনাথ রায় অন্যতম অংশীদার রূপে আমাদের প্রতিষ্ঠানে যোগদান করিয়াছেন। এখন হইতে আমাদের প্রতিষ্ঠান নিম্নরূপ নামে পরিচিত হইয়া কারবার চালনা করিবে।

**ঘোষ এণ্ড রায় এণ্ড কোং**

ব্যবসায়ের বিবিধ ক্ষেত্রে অভিজ্ঞতাসম্পন্ন ও বিচক্ষণ ব্যবসায়ী হিসাবে শ্রীযুক্ত রায়ের পরিচিতির পুনরুল্লেখ নিষ্প্রয়োজন। তাঁহার সুযোগ্য পরিচালনায় আমাদের কারবারের উত্তরোত্তর উন্নতিতে আমাদের সুনিশ্চিত বিশ্বাস রহিয়াছে। ইহার ফলে আমরা বিশ্বাস করি, আরও সুদক্ষরূপে আমাদের এই প্রতিষ্ঠান আপনাদের সেবা করিতে সমর্থ হইবে।

অতীতে আপনারা আমাদের প্রতি যেরূপ সহানুভূতি ও সমর্থন জ্ঞাপন করিয়াছেন, তজ্জন্য আমরা সবিশেষ কৃতজ্ঞ। আশা করি, ভবিষ্যতেও আমরা আপনাদের পৃষ্ঠপোষকতা হইতে বঞ্চিত হইব না।

নিম্নে শ্রীযুক্ত রায়ের স্বাক্ষরের নমুনা দেওয়া গেল।

ধন্যবাদ সহ,— ভবদীয়

শ্রীবীরেন্দ্রনাথ রায়ের স্বাক্ষর শ্রীজগদীশ ঘোষ

.................... অংশীদার

---

৪ **ব্যবসায়ের স্থান পরিবর্তন :** ব্যবসায়ের স্থান (ঠিকানা) পরিবর্তন ঘটিলে নিম্ন মর্মে প্রচারপত্রের দ্বারা তাহা সংশ্লিষ্ট সকলকে জানান হয়।

## জে. শেঠ এণ্ড কোং

আমদানি ও রপ্তানিকারক

৩০৩, আচার্য প্রফুল্লচন্দ্র রোড, কলিকাতা

১৬-৬-৭৪

সবিনয় নিবেদন,

আমাদের সকলের পৃষ্ঠপোষকতা ও অনুগ্রহ হেতু আমাদের কারবারের ইদানীং যে দ্রুত প্রসারতা ঘটিয়াছে তাহাতে আমাদের বর্তমান ঠিকানায় স্থানাভাবে সুষ্ঠু কার্যপরিচালনায় বিশেষ অসুবিধা ঘটিতেছিল। এ কারণে, সম্প্রতি আরও সুপরিসর স্থানে ও কারবারের কেন্দ্রস্থলে, ২৮৩নং মহাত্মা গান্ধী রোড, কলিকাতাতে আমাদের কার্যালয় স্থানান্তরিত করিয়াছি।

আমাদের নূতন কার্যালয়টি যেরূপ কারবারের কেন্দ্রস্থলে অবস্থিত, তেমনি শিয়ালদহ ও হাওড়া স্টেশন হইতে প্রায় সমদূরবর্তী ও একই প্রধান রাজপথের উপর অবস্থিত হওয়ায় আমাদের খরিদ্দারগণের বিশেষ সুবিধা হইবে, সন্দেহ নাই। তাহা ছাড়া, আমাদের বর্তমান কার্যালয়টি সুপরিসর হওয়ায়, আমরা অনেক অধিক পরিমাণে পণ্য মজুদ রাখিতে সমর্থ হইয়াছি। নানাবিধ দ্রব্যের এরূপ বিপুল মজুদ হইতে খরিদ্দারগণ বিনাক্লেশে তাঁহাদের প্রয়োজনীয় পণ্য বাছাই ও ক্রয় করিতে পারিবেন।

এতদিন যাবৎ আপনারা আমাদের প্রতি যেরূপ আনুকূল্য প্রদর্শন করিয়া আসিয়াছেন, তজ্জন্য এই সুযোগে আমাদের কৃতজ্ঞতা জানাইতেছি। আশা

করি, আমাদের নূতন কার্যালয় হইতে আমরা আরও সন্তোষজনকভাবে আপনাদের সেবা করিতে সমর্থ হইব।

ধন্যবাদ সহ,

ভবদীয়

৫. **ক্ষতিপূরণ দাবি পত্র ( Letter of Claims ) :** জনৈক কারবারী শ্রীহরিহর সামন্ত, অগ্নিকাণ্ডের দরুন তাহার কারবারের ক্ষতি হওয়ায় অগ্নিবীমা-কারী কোম্পানীর নিকট নিম্নরূপ পত্র দ্বারা ক্ষতিপূরণ দাবি করিতেছেন :

---

জেনারেল ম্যানেজার, কলিকাতা, ২২শে এপ্রিল, ১৯৬৪

**দি জুপিটার ফায়ার এণ্ড জেনারেল ইন্স্যুরেন্স কোং লিঃ**

অগ্নিবীমা বিভাগ,

ডালহাউসী স্কোয়ার, কলিকাতা

প্রিয় মহাশয়,

আমি অত্যন্ত দুঃখের সহিত জানাইতেছি যে গত রবিবার, ২০শে এপ্রিল রাত্রে ট্যাংরাস্থিত আমার কারখানাতে বিদ্যুৎ তার সংক্রান্ত গোলযোগের ফলে অগ্নিকাণ্ড ঘটিয়াছে। ইহাতে আমার প্রায় ১০,০০০ টাকার পরিমাণ দ্রব্য বিনষ্ট হইয়াছে।

এই পত্র দ্বারা আমি আপনার কোম্পানীর নিকট ঐ পরিমাণ অর্থ ক্ষতিপূরণ স্বরূপ দাবি উপস্থিত করিতেছি। আশা করি অবিলম্বে আপনারা প্রয়োজনীয় ব্যবস্থাদি অবলম্বন করিয়া সত্বর আমার দাবি মিটাইয়া বাধিত করিবেন।

আপনার বিশ্বস্ত

হরি সামন্ত কোং-র পক্ষে শ্রীহরিহর সামন্ত, মালিক

---

৬. **সরবরাহকৃত দ্রব্য সম্পর্কে অভিযোগ ও উহা বদল করিবার অনুরোধ জ্ঞাপক পত্র ( Letter of Complaint and requesting for replacement ) :** নিম্নে সরবরাহকৃত দ্রব্য সম্পর্কে অভিযোগ ও উহা বদল করিবার অনুরোধ জ্ঞাপক পত্রের একটি নমুনা দেওয়া গেল।

---

দি গোল্ডেন ভ্যালী টি কোং লিঃ ১৩৬নং স্ট্র্যাণ্ড রোড,

দার্জিলিং কলিকাতা, ১০ই মার্চ, ১৯৬৪

সবিনয় নিবেদন,

গত ১০ই ফেব্রুয়ারী তারিখে ৫।১২।Tনং আপনাদের নিকট প্রদত্ত ফরমাশ অনুযায়ী আপনারা যে ৫০ পেটি চা পাঠাইয়াছেন, এই পত্রদ্বারা উহার প্রাপ্তি জ্ঞাপন

করিতেছি। কিন্তু অত্যন্ত দুঃখের সহিত জানাইতেছি, অনবধানতাবশত আপনারা ৫০ পেটি F.O.P. চা-এর স্থলে B.O.P. চা পাঠাইয়াছেন। ইহার জন্য আমরা কোন ফরমাশ দিই নাই। অতএব, আশা করি অবিলম্বে আপনারা ইহা ফেরত লইয়া আমাদের উক্ত তারিখের ফরমাশ মত ৫০ পেটি F.O.P. চা প্রেরণ করিবেন।

আপনাদের বিশ্বস্ত শ্রীনরসিংহ দত্ত
কলিকাতা চা ভাণ্ডার

---

৭. **আর্থিক অবস্থা অনুসন্ধান** ( Status Enquiry ): অনেক সময় কোনও অপরিচিত নূতন খরিদ্দারের সঙ্গে কারবার আরম্ভ করিবার পূর্বে, তাহার সহিত পরিচিত অন্য কোন লব্ধপ্রতিষ্ঠ কারবারী প্রতিষ্ঠানের নিকট হইতে উক্ত খরিদ্দারের আর্থিক অবস্থা সম্পর্কে গোপনে অনুসন্ধান করিবার প্রয়োজন হয়। সেক্ষেত্রে নিম্ন প্রকার পত্র রচিত ও প্রেরিত হইয়া থাকে :

---

গুপ্ত ব্রাদাস　　　　　　　　　　　　৩২, চৌরঙ্গী রোড, কলিকাতা
　বর্ধমান　　　　　　　　　　　　　　　২-৬-৬৪

সবিনয় নিবেদন,

বর্ধমানস্থিত ২৬নং রানী সড়কের চৌধুরী ব্রাদার্সের সহিত আমাদের কারবারী সম্পর্ক স্থাপনের প্রস্তাব আলোচনাধীন রহিয়াছে। অনুমান করি আপনারা উক্ত প্রতিষ্ঠানের সহিত দীর্ঘকাল যাবৎ পরিচিত রহিয়াছেন। সেজন্য উহার আর্থিক অবস্থা, সঙ্গতি, কারবারী সততা ও সুনাম এবং আনুষঙ্গিক তথ্যাদি আমাদের জানাইলে অত্যন্ত বাধিত হইব। উক্ত প্রতিষ্ঠানের নিকট ১৫০০০ টাকা পর্যন্ত মূল্যের পণ্য ধারে বিক্রয় করা সঙ্গত কিনা কিংবা তদধিক বা তদপেক্ষা কম কি পরিমাণ মূল্যের পণ্য ধারে দিয়া নির্ভর করা যায় তাহাও জানাইবেন। বলা নিষ্প্রয়োজন যে, আপনারা যে সংবাদ দিবেন তাহা একান্ত গোপনে সংরক্ষিত হইবে।

ধন্যবাদ সহ,　　　　　　　　　　　　　　ভবদীয়
　　　　　　　　　　　　　　　　　　বিশ্বজিৎ দত্ত
　　　　　　　　　　　　　　ক্যালকাটা এন্টারপ্রাইজেস-
　　　　　　　　　　　　　　　　　　এর পক্ষে

## ৮. উক্ত অনুসন্ধান পত্রের উত্তর :

গুপ্ত ব্রাদার্স

শ্রীবিশ্বজিৎ দত্ত
ক্যালকাটা এণ্টারপ্রাইজেস,
কলিকাতা

৩০ স্টেশন রোড,
বর্ধমান
১৪-৬-৬৪

সবিনয় নিবেদন,

আপনাদের ২-৬-৬৪ তারিখের পত্রের উত্তরে এবং আপনাদের পত্রোক্ত প্রতিষ্ঠানের সহিত আমাদের গত ২০ বৎসরাধিক কারবারী সম্পর্কের ভিত্তিতে লব্ধ অভিজ্ঞতা ও জ্ঞান হইতে জানাইতেছি যে, উক্ত প্রতিষ্ঠান বর্ধমানের শীর্ষ-স্থানীয় কারবারী প্রতিষ্ঠানগুলির অন্যতম এবং উহার আর্থিক অবস্থা অত্যন্ত সন্তোষজনক। প্রথমাবধি কারবারী সততা রক্ষা করিয়া যেরূপে প্রতিষ্ঠানটি শ্রীবৃদ্ধি লাভ করিয়াছে তাহাতে বাজারে উহা যথেষ্ট সুনামের অধিকারী হইয়াছে। সেজন্য আমরা উক্ত প্রতিষ্ঠানকে বিনা দ্বিধায় ২০,০০০ টাকা পর্যন্ত মূল্যের পণ্য ধারে বিক্রয় করা যাইতে পারে বলিয়া মনে করি। অবশ্য, আমাদের উপরোক্ত বক্তব্য আমাদের জ্ঞান বিশ্বাস মত সত্য, কিন্তু আমরা এ সম্পর্কে সম্পূর্ণ দায় গ্রহণে সক্ষম নহি।

ভবদীয়,
বিনয় গুপ্ত

---

## ৯. চাকুরীর আবেদন পত্র ( Application for a job ) :

বিজ্ঞাপন দাতা,
বক্স নং ৩০২১,
যুগান্তর পত্রিকা, সিটি অফিস,
কলিকাতা-১

৩১, পিকনিক গার্ডেন রোড,
কলিকাতা ৩৯,
২-৭-৬৪

মাননীয় মহাশয়,

গত ২৬-৬-৬৪ তারিখের যুগান্তর পত্রিকা পাঠে জানিতে পারিলাম যে আপনার অফিসে একজন হিসাবরক্ষণে জ্ঞানসম্পন্ন ও মুদ্রলিখনে ( টাইপ রাইটিং ) সক্ষম করণিক প্রয়োজন। উক্ত পদের জন্য আমি নিজেকে প্রার্থীরূপে উপস্থিত করিতেছি।

আমার শিক্ষাগত যোগ্যতা সম্পর্কে আপনাকে জানাইতেছি যে, আমি গত বৎসর উচ্চ মাধ্যমিক পরীক্ষায় দ্বিতীয় বিভাগে পাশ করিয়াছি। হিসাবরক্ষণ ও ব্যবসা-বাণিজ্যের প্রাথমিক বিদ্যা আমার বিশেষ পাঠ্য বিষয় ছিল। অতঃপর কলিকাতার জর্জ টেলিগ্রাফ কলেজে মুদ্রলিখন শিক্ষা করিয়াছি। আমি ইংরাজী ও

বাংলা উভয় ভাষায় মুদ্রলিখনে সক্ষম ও আমার মুদ্রলিখন শক্তি মিনিটে ৪৫টি অক্ষর। বর্তমানে চারুচন্দ্র কলেজে আমি বি.কম. প্রথম বার্ষিক শ্রেণীতে পড়িতেছি ও সেইসঙ্গে লেক কমার্সিয়াল কলেজে সাংকেতিক লিপি (সর্টহ্যাণ্ড) শিক্ষা করিতেছি।

ইহা ছাড়া গত ছয় মাস যাবৎ আমি একটি স্থানীয় ক্ষুদ্র ব্যবসায় প্রতিষ্ঠানে আংশিক কর্মে করণিকরূপে নিযুক্ত আছি। সুতরাং অফিস সংক্রান্ত কার্যে আমার সামান্য পরিচয়ও ঘটিয়াছে।

আমার বয়স ১৮ বৎসর ও স্বাস্থ্য দৃঢ়। আমি কঠিন পরিশ্রমে পরাঙ্মুখ নহি।

আপনার প্রতিষ্ঠানে আমাকে কাজ করিবার সুযোগ দিলে আশা করি আমি আপনাদের সন্তোষ বিধানে সক্ষম হইব। এই পত্রসহ আমার সম্পর্কে দুইটি প্রশংসাপত্র পাঠাইলাম। ইতি।

বিনীত

বিজয় সরকার

---

১০. **শিক্ষানবিসরূপে নিযুক্ত হইবার জন্য আবেদন পত্র** (Application for apprenticeship): নিউ ইণ্ডিয়া কমার্শিয়াল করপোরেশন তাহাদের কোম্পানীতে উপযুক্ত শিক্ষা ও প্রশিক্ষণের দ্বারা পদস্থ কর্মচারী ও ম্যানেজারের কাজে শিক্ষিত করিয়া তুলিবার উদ্দেশ্যে বুদ্ধিমান, সপ্রতিভ ও পরিশ্রমী যুবকগণের নিকট হইতে শিক্ষানবিস রূপে নিযুক্ত হইবার জন্য আবেদনপত্র আহ্বান করিলে, শ্রীমান বিমলচন্দ্র সেন নিম্নোক্ত দরখাস্তখানা পাঠাইয়া দিল:

---

ম্যানেজার,

দি নিউ ইণ্ডিয়া কমার্শিয়াল করপোরেশন লিঃ<br>স্টিফেন হাউস (চতুর্থ তলা),<br>ডালহাউসী স্কোয়ার, কলিকাতা-১।

২৫, বোসপুকুর রোড,<br>আসানসোল, বর্ধমান।<br>৩-১-৬৬।

**বিষয়: পদস্থ কর্মচারী ও ম্যানেজার পদে শিক্ষানবিস নিয়োগ**

সবিনয় নিবেদন,

অতি সম্প্রতি দৈনিক সংবাদপত্রে আপনার প্রতিষ্ঠান কর্তৃক প্রদত্ত বিজ্ঞাপন হইতে, আপনারা আপনাদের খ্যাতনামা প্রতিষ্ঠানের পদস্থ কর্মচারী ও ম্যানেজার পদের জন্য কয়েকজন শিক্ষানবিস চাহিতেছেন ইহা অবগত হইয়া, এই পত্র দ্বারা একটি শিক্ষানবিস পদের জন্য আমার আবেদন জানাইতেছি।

আমার শিক্ষাগত যোগ্যতা সম্পর্কে আপনাকে জানাইতেছি যে, আমি গত ১৯৬২ সালে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের উচ্চমাধ্যমিক বাণিজ্যিক শিক্ষাক্রমের চূড়ান্ত পরীক্ষায় অত্যন্ত সন্তোষজনক নম্বর সহ প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়াছিলাম।

ইহার পর ১৯৬৫ সালে গোয়েঙ্কা কলেজ হইতে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সাম্মানিক বাণিজ্যিক স্নাতক পরীক্ষায় প্রথম শ্রেণীতে উত্তীর্ণ হই। বাণিজ্যিক স্নাতক শিক্ষাক্রমে 'কারবার সচিবের কার্যপ্রণালী' আমার বিশেষ শিক্ষণীয় বিষয় ছিল।

আমি আসানসোলের বিখ্যাত সেন পরিবারের সন্তান এবং আমার পিতা শ্রীআশুতোষ সেন ভারত সরকারের জনৈক উচ্চপদস্থ কর্মচারী। আমি তাঁহার তৃতীয় পুত্র। আমার জ্যেষ্ঠ দুই ভ্রাতার একজন রিজার্ভ ব্যাঙ্ক ও অপরজন স্টেট ব্যাঙ্কের পদস্থ কর্মচারী। পশ্চিমবঙ্গের অন্যতম বৃহৎ কাপড়ের কল, দি মহামায়া কটন মিল্‌সের জেনারেল ম্যানেজার শ্রীবিরূপাক্ষ চক্রবর্তী আমাদের পরিবারের সবিশেষ পরিচিত; আপনি প্রয়োজনবোধে তাঁহার নিকট হইতে আমার সম্পর্কে অনুসন্ধান করিতে পারেন।

আমার বর্তমান বয়স ২০ বৎসর ৩ মাস। আমি দৃঢ় স্বাস্থ্য ও কঠোর পরিশ্রমশক্তিসম্পন্ন। খেলাধূলায় আমি অত্যন্ত আগ্রহী এবং সর্বদাই স্কুল ও কলেজ ফুটবল টিমে আমি হাফ্‌ব্যাক হিসাবে সুনামের সহিত খেলিয়াছি।

আপনার সুবিখ্যাত প্রতিষ্ঠানের পদস্থ কর্মচারী ও ম্যানেজার পদের শিক্ষানবিসির জন্য আমাকে মনোনীত করিলে, আমি উহার যোগ্য বলিয়া নিজেকে প্রতিপন্ন করিতে সক্ষম হইব, ইহা আমার দৃঢ় বিশ্বাস। এই আবেদন-পত্রসহ আমাদের স্কুলের প্রধান শিক্ষকমহাশয় ও কলেজের অধ্যক্ষ মহাশয়ের নিকট হইতে আমার সম্পর্কে দুইটি প্রশংসাপত্র পাঠাইলাম।

বিনীত
শ্রীবিমলচন্দ্র সেন।

---

**১১. এজেন্সীর আবেদনপত্র ( Application for Agency ):**

বি. বি. সাহা এণ্ড কোং
॥ ব্যবসায়ী ও কমিশন এজেন্ট ॥

৩০, স্টেশন রোড,
জলপাইগুড়ি।
৫. ১. ৬৬.

ম্যানেজার,
দি নিউ ক্যালকাটা প্ল্যাস্টিক প্রডাক্টস ( প্রাঃ ) লিঃ
৮, জামির লেন, কলিকাতা।

মহাশয়,

আপনাদের প্ল্যাস্টিকনির্মিত খেলনা, ব্যাগ, বালতি ও অন্যান্য নানাবিধ দৈনন্দিন ব্যবহারোপযোগী দ্রব্যসামগ্রী অল্পকাল মধ্যেই দামের স্বল্পতা ও উৎকর্ষতায় সকলের দৃষ্টি আকর্ষণ করিয়াছে। জলপাইগুড়ি, দার্জিলিং ও কুচবিহার অঞ্চলে এইজাতীয় উৎকৃষ্ট দ্রব্যের যথেষ্ট চাহিদা ও সম্ভাব্য বাজার রহিয়াছে।

আমরা আজ ২৫ বৎসর যাবৎ সমগ্র উত্তরবঙ্গ অঞ্চলে নানাবিধ দ্রব্যসামগ্রীর বিক্রেতা, কমিশন এজেন্ট ও পাইকারী প্রতিনিধিরূপে সুনামের সহিত কারবার করিতেছি এবং সে হিসাবে সর্বত্র পরিচিত। কলিকাতার বিখ্যাত কয়েকটি প্রতিষ্ঠানের আমরা উত্তরবঙ্গের একক প্রতিনিধিও বটে। তাহা ছাড়া আমাদের একাধিক খুচরা দোকানও রহিয়াছে।

এমতাবস্থায় আমরা আপনার প্রতিষ্ঠানের প্ল্যাস্টিক সামগ্রীর সমগ্র উত্তর-বঙ্গের একক বিক্রয় প্রতিনিধিরূপে কাজ করিতে ইচ্ছুক। আপনি সম্মত থাকিলে পত্রোত্তরে এ বিষয়ে আপনার শর্তাবলী জানাইলে সুখী হইব।

ধন্যবাদ জানিবেন,

ভবদীয়

শ্রীবীরেন্দ্রচন্দ্র সাহা, মালিক।

---

## ১২. এজেন্সীর জন্য আবেদনপত্রের উত্তর ( Reply ):

দি নিউ ক্যালকাটা প্ল্যাস্টিক প্রডাক্টস ( প্রাঃ ) লিঃ

ফোন: ৪৬-৩৩১০

৮, জামির লেন,

কলিকাতা।

৯.১.৬৬

শ্রীবীরেন্দ্রচন্দ্র সাহা

মালিক,

বি. সি. সাহা এণ্ড কোং

৩০, স্টেশন রোড,

জলপাইগুড়ি

প্রিয় মহাশয়,

আপনার ৫. ১. ৬৬ তারিখের পত্রের জন্য ধন্যবাদ জানিবেন। আমরা আনন্দের সহিত আপনাকে আমাদের এজেন্সীর নিম্নলিখিত শর্তাবলী জ্ঞাপন করিতেছি।

১. আপনাকে বাৎসরিক মোট অন্ততঃ ২৫,০০০ টাকার সামগ্রী বিক্রয় করিতে হইবে।

২. আপনি যে পরিমাণ মূল্যের ফরমাশ পাঠাইবেন তাহার উপর ১৫% কমিশন পাইবেন। ৫০,০০০ টাকার অধিক বিক্রয় করিতে পারিলে অতিরিক্ত ২½% কমিশন দেওয়া হইবে।

৩. প্রতি ফরমাশের সঙ্গে ফরমাশী সামগ্রীর মূল্যের ২৫% নগদ অগ্রিম পাঠাইতে হইবে; ১৫% কমিশন বাদে, বকেয়া টাকার জন্য ডাকযোগে R. R পাঠান হইবে।

৪. একবারে ১০০০ টাকার কম ফরমাশ গৃহীত হইবে না।

৫. কাহাকেও ধারে বিক্রয় করিলে আমরা সে দায়িত্ব লইব না।

৬. পণ্যের রেলভাড়া আপনাকে বহন করিতে হইবে।

৭. উপরোক্ত শর্তে আপনি সম্মত হইলে প্রথমে এক বৎসরের জন্য এজেন্সীর চুক্তি সম্পাদিত হইবে। অতঃপর আপনার কার্য সন্তোষজনক হইলে চুক্তির মেয়াদ বর্ধিত করা যাইতে পারে।

৮. স্থানীয় বিজ্ঞাপনের খরচ আমরা বহন করিব।

আশা করি, আমাদের শর্তাবলী আপনার নিকট গ্রহণযোগ্য হইবে। আপনার উত্তরের অপেক্ষায় রহিলাম।

শ্রীমনোজ রায়,
ম্যানেজার।

## ১৩. পাওনা টাকার তাগিদ দিয়া লিখিত একটি পত্রের নমুনা (Letter urging payment of dues):

---

সেন চ্যাটার্জি এণ্ড কোং
১২, নেতাজী সুভাষ রোড, কলিকাতা — ৩-১-৬৭

ম্যানেজার,
প্রম্পট্ সার্ভিস স্টোরস্,
স্টেশন রোড, বর্ধমান
সবিনয় নিবেদন,

মহাশয়, গতবৎসর জানুয়ারি মাসের ১৬ তারিখে আপনাদের ফরমাশমত যে সামগ্রী আমরা পাঠাইয়াছিলাম উহার দরুন আপনাদের নিকট প্রাপ্য ১৫৫০ টাকা দীর্ঘকাল ধরিয়া অনাদায়ী পড়িয়া রহিয়াছে। গত সেপ্টেম্বর মাসের মধ্যে আপনারা ইহা পরিশোধ করিবেন, এই কথা ছিল। কিন্তু তাহা তো হয়ই নাই, উপরন্তু গত তিনমাস যাবৎ ইহা পরিশোধের জন্য বারংবার আপনাদের নিকট অনুরোধ জানাইয়া যে সকল পত্র দিয়াছি, এ পর্যন্ত উহাদেরও কোন উত্তর আপনারা দেন নাই। এমতাবস্থায় আমাদের পক্ষে আর অপেক্ষা করা কোন-মতেই সম্ভব নহে জানিবেন। আমরা অতি দুঃখের সহিত জানাইতেছি যে, আগামী ২ সপ্তাহের মধ্যে যদি আপনারা এই টাকা পরিশোধ না করেন, তবে অনিচ্ছাসত্ত্বেও আইন-মোতাবেক ব্যবস্থা অবলম্বনের উদ্দেশ্যে আমরা এতৎসংক্রান্ত সকল দলিলপত্র আমাদের আইনজীবীর হস্তে সমর্পণ করিতে বাধ্য হইব। আশা করি আপনি উক্ত সময় মধ্যে প্রাপ্য অর্থ পরিশোধ করিয়া আইনের সাহায্য গ্রহণের পথ হইতে আমাদের বিরত করিবেন।

ভবদীয়
দুর্গাপদ সেন
সেন চ্যাটার্জি কোং-র পক্ষে।

১৪. তারবার্তা রচনা (Drafting of Telegrams): তারবার্তা দ্বারা সংক্ষিপ্ত আদান প্রদান করা হয় বলিয়া তারবার্তা রচনায় যথেষ্ট সতর্কতা পালন করিতে হয়। কারবারী তারবার্তার রচনায় এই সতর্কতা আরও বেশি করিয়া পালনের প্রয়োজন হয়। কারবারী তারবার্তা রচনায় যে সকল বিষয় মনে রাখিতে হয় তাহা হইল:

---

১. যে সংবাদটি পাঠাইতে হইবে তাহা যথাসম্ভব সংক্ষিপ্ত হওয়া প্রয়োজন।

২. বাক্য সংখ্যা যথাসম্ভব কম হওয়া প্রয়োজন।

৩. বাক্যের অন্তর্গত শব্দ সংখ্যা যথাসম্ভব কম হওয়া আবশ্যক।

৪. বাক্য বা বাক্যগুলির অর্থ সম্পূর্ণ স্পষ্ট ও দ্ব্যর্থহীন হওয়া দরকার।

৫ বাক্যের অন্তর্গত শব্দগুলি যথাসম্ভব ক্ষুদ্র ও তাহা দ্বারা প্রেরকের মনোভাব যাহাতে যথার্থভাবে প্রকাশ পায় সেজন্য শব্দগুলি সুনির্বাচিত হওয়া উচিত।

৬. বাক্য ও শব্দসংখ্যা যথাসম্ভব কম রাখিবার উদ্দেশ্য হইতেছে তারবার্তার খরচ যথাসম্ভব কম রাখা।

এক কথায় আকারের সংক্ষিপ্ততা, ব্যয়সংকোচ অথচ সুস্পষ্ট অর্থবোধক কারবারী তারবার্তার এই তিনটি প্রধান গুণ থাকা প্রয়োজন।

৭. সাধারণত, ব্যয়সংকোচ এবং দ্রুত তারবার্তা প্রাপ্তি, এই দুইটি উদ্দেশ্যে কারবারী প্রতিষ্ঠানগুলির অনেকেরই সংক্ষিপ্ত তারবার্তা-ঠিকানা (telegraphic address) থাকে। উহা ডাক-তার বিভাগকে জানাইয়া অনুমতি লইয়া রাখিতে হয়। ঐরূপ সাংকেতিক নাম-ঠিকানায় কোন তারবার্তা আসিলে তারবিভাগ হইতে উহা যথার্থ ঠিকানায় অবিলম্বে পাঠাইয়া দেওয়া হয়।

দৃষ্টান্ত: কলিকাতার বিদ্যোদয় লাইব্রেরী প্রাইভেট লিমিটেড, ১২নং মহাত্মা গান্ধী রোড, এর তারবার্তা ঠিকানা হইল "Granthagar"। ত্রিপুরার আগরতলা হইতে বাণী পুস্তকালয় বিদ্যোদয় লাইব্রেরীর নিকট একটি তারবার্তা পাঠাইতেছেন। বাণী পুস্তকালয়ের বক্তব্য এই যে, তাঁহারা বিদ্যোদয় লাইব্রেরীর নিকট পুস্তকের যে ফরমাশ দিয়াছেন তাহা যেন অবিলম্বে বিমান যোগে পাঠান হয়। তাঁহারা মনিঅর্ডার যোগে টাকা পাঠাইয়া দিয়াছেন। তারবার্তাটি নিম্নরূপ হইতে পারে:

GRANTHAGAR, CALCUTTA
DESPATCH BOOKS BY AIR M. O, SENT
BANI
AGARTALA

# ১৩ ব্যাঙ্ক ব্যবসায়

## Banking

### ব্যাঙ্ক কাহাকে বলে ?

ব্যাঙ্ক বলিতে এক প্রকারের ব্যবসায় বা ব্যবসায়ী প্রতিষ্ঠানকে বুঝায়। ইহাদের কাজ হইল টাকার লেনদেনের ব্যবসায় করা। যাহাদের অর্থ সঞ্চয় আছে তাহারা উহা নিরাপদে রাখিবার জন্য ব্যাঙ্কে জমা দেয়। ইহাকে আমানত বলে এবং যিনি জমা দেন তাঁহাকে আমানতকারী বলে। দরকারমত ব্যাঙ্ক হইতে ঐ টাকা পুনরায় ফেরত লওয়া যাইবে এই বিশ্বাসে আমানতকারিগণ ব্যাঙ্কে টাকা জমা দেয়। আবার ব্যবসায়িগণ পরে ফেরত দিবে এই প্রতিশ্রুতি দিয়া ব্যাঙ্ক হইতে টাকা লয়। যে ব্যবসায়ী ঐ টাকা লইল সে ফেরত দিবে একথা বিশ্বাস করিলে তবেই ব্যাঙ্ক তাহাকে পরে ফেরত দেওয়ার প্রতিশ্রুতিতে বিশ্বাস করিয়া টাকা দেয়। যখন কোন আমানতকারী বিশ্বাস করিয়া ব্যাঙ্কে আমানত জমা দেয় তাহা আসলে ব্যাঙ্ক কর্তৃক আমানতকারীর নিকট হইতে ঋণ লওয়া। আবার ব্যাঙ্ক যখন নিজে কাহাকেও বিশ্বাস করিয়া টাকা দেয় তাহাও ব্যাঙ্ক কর্তৃক ঋণ দেওয়া। সুতরাং আমরা দেখিতেছি ব্যাঙ্কের আসল ব্যবসায় বিশ্বাসের উপর চলে। বিশ্বাসের উপর ভিত্তি করিয়াই ব্যাঙ্ক নিজে আমানতকারিগণের নিকট হইতে ঋণ লয় এবং নিজে অপরকে ঋণ দেয়। এখানে ঋণ ও বিশ্বাস এই দুইটি শব্দের অর্থ এক হইয়া গিয়াছে, কারণ বিশ্বাস না থাকিলে কেহ কাহাকেও ঋণ দেয় না। ইংরেজীতে এই দুইটি শব্দেরই একটি প্রতিশব্দ আছে তাহা হইল 'Credit'। এজন্য বলা হয় যে ব্যাঙ্ক হইল বিশ্বাসের অর্থাৎ ঋণের কারবারী (dealer in credit)। অতএব আমরা এবার উপরের প্রশ্নটির জবাব দিতে পারি। আমরা বলিতে পারি, যে ব্যবসায় প্রতিষ্ঠান ঋণের কারবার করে, নিজে সর্বদাই ঋণ গ্রহণ করে ও অপরকে ঋণ দেয় তাহাকেই ব্যাঙ্ক বলে। ব্যাঙ্ক নিজে কম হারে সুদ দেওয়ার প্রতিশ্রুতিতে আমানতকারিগণের নিকট হইতে টাকা জমা অর্থাৎ ঋণ লয় ও অধিক সুদের হারে অপরকে ঋণ দেয়। ঐ দুই প্রকার সুদের হারের যে পার্থক্য থাকে, তাহাই ব্যাঙ্কের নিজ আয় বা মুনাফা।

আমরা সাধারণত যাহাকে 'ব্যাঙ্ক' বলি এবং যাহার কথা উপরে আলোচনা করা হইল, তাহাকে অর্থবিদ্যার ভাষায় বলে 'বাণিজ্যিক ব্যাঙ্ক' ( Commercial Bank )।

**বাণিজ্যিক ব্যাঙ্ক অর্থাৎ ব্যাঙ্কের কার্যাবলী :** সাধারণত অর্থাৎ বাণিজ্যিক ব্যাঙ্কের কার্যাবলীকে দুই ভাগে বিভক্ত করা যায়। যথা—১. মুখ্য কার্যাবলী ও ২. গৌণ কার্যাবলী।

১. **মুখ্য কার্যাবলী** ( Primary functions ) : বাণিজ্যিক ব্যাঙ্কের মুখ্য কার্যাবলী দুইটি। যথা—

ক. সঞ্চয়কারী ব্যক্তিগণের নিকট হইতে আমানত জমা লওয়া।

খ. ব্যবসায় ও বাণিজ্যে ঋণ দেওয়া।

অতীতকালে ইহাদের আর একটি কাজ ছিল। তখন ইহারা নিজেদের নামে কাগজের নোট ছাপিয়া বাজারে চালু করিতে পারিত। বর্তমানে সকল দেশেই ইহাদের নিকট হইতে এই ক্ষমতা সরকার কাড়িয়া লইয়াছে। সুতরাং ইহারা আর এখন নিজের নামে নোট অর্থাৎ কাগজের টাকা ছাপাইতে পারে না।

২. **গৌণ কার্যাবলী** (Subsidiary functions) : বাণিজ্যিক ব্যাঙ্কের গৌণ কার্যাবলী বিবিধ। সকলগুলির কথা বলিতে গেলে একটি দীর্ঘ তালিকা হইয়া যাইবে। আমরা এখানে শুধু প্রধান কয়েকটির কথা উল্লেখ করিব।

ক ইহার মারফত একস্থান হইতে অল্প ব্যয়ে অন্যস্থানে টাকা পাঠান চলে ( যেমন, Demand draft )।

খ. ইহার দ্বারা বাড়িভাড়া দেওয়া, বিদ্যুতের বিল শোধ, বীমার প্রিমিয়াম প্রদান প্রভৃতি চলে।

গ. ইহার সাহায্যে বাড়িভাড়া আদায়, শেয়ারের ডিভিডেণ্ট বা লভ্যাংশ আদায়, সরকারী ঋণের সুদ সংগ্রহ ইত্যাদি সম্ভব।

ঘ. বিক্রেতা-ব্যবসায়ী ক্রেতা-ব্যবসায়ীকে ধারে দ্রব্য বিক্রয়ের পূর্বে ক্রেতা-ব্যবসায়ীর ব্যাঙ্কের নিকট হইতে তাহাকে ধারে বিক্রয় করা যায় কিনা এবং গেলে কত টাকা পর্যন্ত বিক্রয় করা অর্থাৎ বাকি দেওয়া যায় তাহা জানিয়া লয়। ব্যাঙ্ক উহার আমানতকারী কোন ব্যবসায়ীকে কত টাকা পর্যন্ত ধারে বিক্রয় করা যাইতে পারে সে সম্পর্কে যে পত্র দেয় তাহাকে লেটার অফ ক্রেডিট ( Letter of Credit ) বা ঋণের প্রত্যয়পত্র বলে। ইহা আমদানি-রপ্তানি ব্যবসায়ে অত্যন্ত প্রয়োজনীয়।

ঙ. দূর দেশে ভ্রমণকারীদের জন্য ব্যাঙ্কগুলি এক বিশেষ প্রকার চেক ব্যবহার করিতে দেয়, উহা ভ্রমণকারিগণের চেক ( Traveller's cheque ) নামে পরিচিত। ইহা ভ্রমণকারিগণের পক্ষে খুব সহায়ক।

চ. অনেক আমানতকারী শেয়ার বাজারে শেয়ার বেচাকেনা করিয়া থাকে।

তাহারা নির্দেশ দিলে ঐ নির্দেশমত ব্যাঙ্কই উক্ত ব্যবসায়ীর পক্ষ হইয়া ঐ সকল শেয়ার প্রভৃতি বেচা-কেনার কাজ করিয়া দেয়।

ছ. অনেকে তাহাদের সম্পত্তির ভার ব্যাঙ্কের হস্তে অর্পণ করে। ব্যাঙ্ক তখন ঐ সম্পত্তির পরিচালন ভার গ্রহণ করে (Trustee Executorship business)।

জ. অলঙ্কার, সোনা, রূপা প্রভৃতি মূল্যবান সামগ্রী ও গুরুত্বপূর্ণ দলিল ইত্যাদি ব্যাঙ্কের নিকট নিরাপদে গচ্ছিত রাখা যায়। ইহার জন্য পৃথক ভাড়া দিতে হয়।

ঝ. ইহা ছাড়া আমানতকারীর অনুরোধে ব্যাঙ্ক তাহাকে বিবিধ বিষয়ে প্রয়োজনীয় পরামর্শও দিয়া থাকে।

### ব্যাঙ্কের সেবাকার্যের গুরুত্ব

দেশের সাধারণ অর্থনীতিক অবস্থা ও অর্থনীতিক কার্যকলাপের উন্নতির পক্ষে সাধারণ অর্থাৎ বাণিজ্যিক ব্যাঙ্ক অত্যন্ত প্রয়োজনীয়। নানা ভাবে ইহা দেশের সেবা করিয়া থাকে। বাণিজ্যিক ব্যাঙ্ক হইতে যে উপকার আমরা লাভ করি তাহা সংক্ষেপে নিম্নে বর্ণনা করা গেল:

১. বাণিজ্যিক ব্যাঙ্ক আমানতের উপর সুদ দেয় বলিয়া দেশবাসীর মনে ব্যাঙ্কে টাকা আমানত জমার জন্য আগ্রহ সৃষ্টি হয়। কিন্তু সঞ্চয় না করিলে ব্যাঙ্কে আমানত জমা দেওয়া যায় না। অতএব তাহারা সঞ্চয়ে উৎসাহিত হয়। এইরূপে ব্যাঙ্ক দেশবাসিগণের মধ্যে সঞ্চয়ে উৎসাহ দেয় ও সঞ্চয় বৃদ্ধি করে।

২. ব্যাঙ্কে সুদের লোভে সঞ্চয়কারিগণ নিজ নিজ সঞ্চয় জমা রাখায় বহু ব্যক্তির সঞ্চয় ব্যাঙ্কের হাতে আসিয়া একত্রিত হইয়া বিরাট আকার ধারণ করে। ব্যাঙ্ক না থাকিলে জনসাধারণের সঞ্চয় এরূপে একত্রিত করা যাইত না।

৩. সঞ্চয়কারিগণের নিকট হইতে সংগৃহীত যে বিরাট পরিমাণ সঞ্চয় ব্যাঙ্কের নিকট জমা পড়ে তাহা হইতে ব্যাঙ্ক ব্যবসায়ীদের টাকা ঋণ দিয়া ব্যবসা-বাণিজ্যের চাকা সচল রাখে। ব্যাঙ্ক না থাকিলে বর্তমান কালের মত কোটি কোটি টাকার পণ্য ক্রয়-বিক্রয়, আমদানি-রপ্তানি চলিত না। এমনকি অনেক দ্রব্যসামগ্রীর উৎপাদন পর্যন্ত অসম্ভব হইয়া পড়িত।

৪. ব্যাঙ্কের চেক ব্যবহার করিলে নগদ টাকা ব্যবহারের প্রয়োজন হয় না। নগদ টাকা সদাসর্বদা সঙ্গে করিয়া চলাফেরা করিবার বিপদ আছে। যে কোন সময়ে উহা হারাইয়া বা চুরি যাইতে পারে। কিন্তু চেক ব্যবহার করিলে এই বিপদ হইতে রক্ষা পাওয়া যায়। প্রত্যেক চেকে নম্বর দেওয়া থাকে বলিয়া চেক হারাইলে বা চুরি গেলে সঙ্গে সঙ্গে উহার নম্বর ব্যাঙ্কে জানাইয়া দিলে ঐ

হৃত বা অপহৃত চেকে টাকা দেওয়া বন্ধ করা যায়। ইয়োরোপ ও আমেরিকাতে এজন্য অধিকাংশ কেনা-বেচাই চেকের সাহায্যে ঘটিয়া থাকে। ইহাতে জনসাধারণের অনেক শ্রমের লাঘবও ঘটে।

৫. বাণিজ্যিক ব্যাঙ্কগুলি কারবারিগণকে স্বল্পমেয়াদী ঋণ দিয়া দেশের ব্যবসা-বাণিজ্য ও শিল্পের কার্যকর পুঁজি (Working Capital) যোগায় ও উহা দ্বারা ব্যবসা-বাণিজ্য ও শিল্প অব্যাহত রাখে। বর্তমানে ব্যাঙ্কগুলি শর্তাধীনে অধিক কালের জন্য মেয়াদী ঋণও ক্ষুদ্র ও কুটির শিল্প ও কৃষিকার্যে দিতেছে।

## ব্যাঙ্কে বিভিন্ন প্রকারের আমানতী হিসাব

বিভিন্ন ব্যক্তির নিকট হইতে ব্যাঙ্ক টাকা জমা লয়। ইহাকে আমানত (Deposit) বলে। আমানত গ্রহণ করিলে আমানতকারীর নামে ব্যাঙ্ককে উহার খাতায় বা হিসাব বহিতে হিসাব খুলিতে হয়। ইহাকে আমানতী হিসাব (Deposit Account) বলে। তিন প্রকারের আমানতী হিসাব ব্যাঙ্কে খোলা যায়।

১. চলতি আমানতী হিসাব (Current Deposit Account)।

২. সঞ্চয়ী আমানতী হিসাব (Savings Bank Account)।

৩. স্থির আমানতী হিসাব (Fixed Deposit Account)।

অনেক সময় প্রথমটিকে দাবি আমানত (Demand deposit) এবং তৃতীয়টিকে মেয়াদী আমানত (Time deposit)-ও বলা হয়।

### ১. চলতি আমানতী বা দাবি আমানতী হিসাব

এই প্রকার আমানতী হিসাব খুলিয়া আমানতকারী উহাতে যত টাকা পর্যন্ত ইচ্ছা জমা রাখিতে ও যে সময়, যে পরিমাণ এবং যতবার ইচ্ছা টাকা তুলিতে পারে, তাহাতে কোন বাধ্যবাধকতা নাই। শুধু তাহাকে একটি ন্যূনতম পরিমাণ টাকা জমা রাখিলেই চলে। ব্যক্তিগত বা যুক্তভাবেও এই প্রকার হিসাব খোলা যাইতে পারে।

### ২. সঞ্চয়ী আমানতী হিসাব

যাহাদের সঞ্চয়ের সামর্থ্য অল্প, সেই সকল স্বল্প সঞ্চয়ীর জন্য এই প্রকার আমানতী হিসাব খুলিবার ব্যবস্থা ব্যাঙ্ক করিয়াছে। ন্যূনতম একটি নির্দিষ্ট পরিমাণ অর্থ বা তাহার অধিক জমা দিয়া এই হিসাব খুলিতে হয়। ব্যক্তিগত কিংবা যুক্তভাবেও ইহা খোলা যায়। তবে ইহার বৈশিষ্ট্য এই যে, ইহাতে টাকা তুলিবার সম্বন্ধে ব্যাঙ্কের বিধিনিষেধ থাকে। টাকা তুলিতে হইলেও সাধারণত ইহার জন্য চেকের পরিবর্তে নির্দিষ্ট ফরম (Withdrawal form)

পূরণ করিয়া উহার সহিত ব্যাঙ্কের পাশবহি জমা দিয়া টাকা তুলিতে হয়। অবশ্য চেকের দ্বারাও টাকা তোলা যায়। এই সকল কারণে এই জাতীয় হিসাব খোলা ব্যবসায়িগণের পক্ষে সুবিধাজনক নহে। বর্তমানে অবশ্য কোন কোন ব্যাঙ্ক সপ্তাহে দুইবার টাকা তুলিবার ও টাকা তুলিবার পৃথক ফরমের পরিবর্তে ইহাতে চেক ব্যবহারের সুবিধা দিতেছে; চেকে টাকা তুলিতে হইলে আর তাহার সহিত পাশবহি জমা দিতে হয় না। ইহাতে চল্‌তি আমানতী জমা অপেক্ষা কিছু বেশি হারে সুদ পাওয়া যায়; অনেক সময় ক্ষুদ্র সঞ্চয়কারিগণের সুবিধার জন্য ব্যাঙ্ক তাহাদের বাড়িতে রাখিবার জন্য একটি তালাবদ্ধ ক্ষুদ্র বাক্স দিয়া দেয়। উহাতে প্রতিদিন সামান্য পরিমাণে সঞ্চিত অর্থ পার্শ্বে কাটা ছিদ্র দিয়া ভিতরে ফেলিয়া সঞ্চয় করা যায়। পরে উহা পূর্ণ হইলে ব্যাঙ্কে তাহা আনিলে, তথায় চাবি দিয়া খুলিয়া যাহা পাওয়া যায় তাহা আমানতী হিসাবে জমা করিয়া লওয়া হয়। ইহা গৃহসঞ্চয় সিন্ধুক হিসাব বা Home Savings Safe Account নামে পরিচিত।

সাধারণ বাণিজ্যিক কিংবা সমবায় ব্যাঙ্কে এরূপ সঞ্চয়া আমানতী হিসাব খোলা ছাড়াও, পোস্ট অফিসেও এই প্রকার সঞ্চয়ী আমানতী হিসাব খোলা যায় এবং তথা হইতে চেকের দ্বারা টাকা তোলা যায়।

### ৩. স্থির বা মেয়াদী আমানতী হিসাব

এই প্রকার হিসাবে এককালীন তিন মাস, ছয় মাস, নয় মাস, এক বৎসর বা তদপেক্ষাও অধিক সময়ের জন্য আমানত জমা লওয়া হয় এবং ঐ সময়ের পূর্বে আমানত হইতে টাকা তোলা যায় না। ইহার সুদের হার সর্বাপেক্ষা বেশি। ইহাতে আমানত জমা রাখিলে যে রসিদ ব্যাঙ্ক হইতে পাওয়া যায় তাহা অপর কাহারও নিকট হস্তান্তরযোগ্য নহে (non-transferable)। নির্দিষ্ট সময়ের পরে (অর্থাৎ যতদিনের জন্য টাকা জমা রাখা হইয়াছিল তাহার পরে) ব্যাঙ্কের নিকট ঐ রসিদখানা আমানতকারী উপস্থিত করিলে সুদসহ ঐ টাকা ফেরত পাওয়া যাইবে। বলা বাহুল্য, এই প্রকার আমানতী হিসাবও ব্যবসায়িগণের পক্ষে সুবিধাজনক নহে। যাহাদের প্রচুর উদ্বৃত্ত অর্থ আছে এবং যাহারা ঐ অর্থ ব্যবসায়ে লগ্নী করা পছন্দ করে না, একমাত্র তাহাদের নিকটই এই প্রকার উচ্চ সুদের লোভে টাকা দীর্ঘকালের জন্য আমানতী জমা রাখা লোভনীয় বলিয়া মনে হয়।

**কারবারিগণের নিকট চল্‌তি ও স্থির আমানতী হিসাবের সুবিধা ও অসুবিধা:** ব্যবসায়ী বা কারবারিগণের নিকট চল্‌তি ও স্থির, এই দুই প্রকার আমানতী হিসাবের মধ্যে চল্‌তি আমানতী হিসাবই অধিকতর সুবিধা-

জনক। কারণ,—১ চল্‌তি আমানতী হিসাবে প্রতিদিন যতবার ইচ্ছা ততবার টাকা জমা দেওয়া ও তোলা যায়; স্থির আমানতী হিসাবে তাহা সম্ভব নহে ২. চল্‌তি আমানতী হিসাবে চেক কাটা যায় এবং চেক আদান প্রদানের মাধ্যমে ঐ হিসাবে সর্বদাই লেনদেন চলিতে পারে। কিন্তু স্থির আমানতী হিসাবে চেক ব্যবহার করা যায় না; চেকের সাহায্যে উহার টাকা তোলা যায় না। অতএব, কারবারিগণের প্রতিদিনই হাজার হাজার টাকার লেনদেন চেকের মারফত করিতে হয় বলিয়া চল্‌তি আমানতী হিসাব খোলাই তাহাদের পক্ষে অত্যন্ত সুবিধাজনক। ৩. কারবারী লেনদেনের ক্ষেত্রে স্থির আমানতী হিসাবের কোন উপযোগিতাই তাহাদের নিকট নাই। উপরন্তু স্থির আমানতী হিসাব খুলিলে, তাহাতে যে টাকা জমা পড়িবে, তাহা নির্দিষ্ট সময়ের পূর্বে তোলা যাইবে না। ইহাতে টাকার দরকার পড়িলে কারবারিগণের অসুবিধা হইবে, কারণ ঐ নির্দিষ্ট সময়ের পূর্বে দরকারের সময় ঐ টাকায় হাত দেওয়া যাইবে না, এবং যদি বা তখন ঐ টাকা তোলা হয়, তবে এক পয়সাও সুদ পাওয়া যাইবে না। এই কারণে, চল্‌তি আমানতী হিসাবে কোন সুদ না পাওয়া গেলেও এবং স্থির আমানতী হিসাবে বেশি সুদ পাওয়ার সুযোগ থাকা সত্ত্বেও, কারবারিগণ চল্‌তি এবং স্থির আমানতের মধ্যে, চল্‌তি আমানতী হিসাব খোলাই পছন্দ করে। তবে, যদি প্রয়োজনের অতিরিক্ত টাকা কারবারীর হাতে পড়িয়া থাকে এবং বেশ কিছুদিনের জন্য উহাতে কারবারের প্রয়োজনের সম্ভাবনা না থাকে এবং অন্যান্য লাভজনক অথচ নিরাপদ উপায়ে ঐ টাকা খাটাইবার কোন সুযোগ না থাকে, তবে কিছুদিনের জন্য উহা স্থির আমানতী হিসাবে জমা রাখিয়া সুদ উপার্জনের জন্য কারবারিগণ স্থির আমানতী হিসাব খুলিতে পারে।

**ব্যাঙ্কে আমানতী হিসাব খুলিবার ও ব্যাঙ্কের সহিত লেনদেনের পদ্ধতি**

**ক ব্যক্তিগত আমানতী হিসাব খুলিবার পদ্ধতি:** ১. কোন ব্যাঙ্কে সঞ্চয়ী অথবা চল্‌তি আমানতী হিসাব খুলিতে হইলে উক্ত ব্যাঙ্কের নিকট নির্দিষ্ট ও মুদ্রিত আবেদনপত্রে বাঞ্ছিত বিবরণ সহ স্বাক্ষর করিয়া জমা দিতে হয়। আমানতী হিসাব খুলিতে ইচ্ছুক ব্যক্তিকে ব্যাঙ্কের সহিত পরিচিত কোন খ্যাতনামা ব্যবসায়ী বা ব্যক্তি, ব্যাঙ্কের পুরাতন আমানতী হিসাব আছে এরূপ কোন ব্যক্তি অথবা ব্যাঙ্কের কোন কর্মচারীর মারফত উক্ত ব্যাঙ্কের সহিত পরিচিত হইতে হয়। এবং উক্ত আবেদনপত্রে পরিচয়কারী ব্যক্তিকেও স্বাক্ষর করিতে হয়।

২. আমানতী হিসাব খুলিতে ইচ্ছুক ব্যক্তির আবেদনপত্র এবং তাহার পরিচয় সন্তোষজনক বিবেচিত হইলে ব্যাঙ্ক আমানতী হিসাব খুলিতে রাজী হয়।

ক. অতঃপর চলতি আমানতী হিসাব হইলে, আবেদনকারীকে একটি জমাবহি ( Paying-in-slip Book ) দেওয়া হয় এবং একটি পৃথক মুদ্রিত ফরমে ( Printed form ) তাহার স্বাক্ষরের নমুনা ( Specimen Signature ) লওয়া হয়। শুধুমাত্র অনুরূপ স্বাক্ষর দ্বারা ব্যাঙ্ক হইতে প্রয়োজনমত টাকা তোলা যাইবে। চেকের স্বাক্ষরের সহিত ইহা না মিলিলে টাকা তুলিতে দেওয়া হয় না। অতঃপর জমাবহি পূরণ করিয়া নগদ টাকা জমা দিয়া আমানতী হিসাব খুলিতে হয়। চেক জমা লইয়া কোন ব্যাঙ্ক আমানতী হিসাব খোলে না। সাধারণত ৫ টাকা বা তদূর্ধ্বে যে কোন পরিমাণ অর্থ জমা দিয়া ব্যাঙ্কে আমানতী হিসাব খোলা যায়। টাকা জমা দেওয়ার পর ব্যাঙ্ক হইতে আমানতকারী একটি পাশ বহি ( Bank Pass Book ) ও একটি চেক বহি ( Cheque Book ) পায়। খ. সেভিংস ব্যাঙ্কে হিসাব খুলিলে চেকের পরিবর্তে আমানতকারী টাকা তুলিবার নির্দিষ্ট ফরম ( withdrawal slip ) ব্যবহার করিতে পারে। এক্ষেত্রে আমানতকারীকে কোন চেকবহি দেওয়া হয় না।

**খ. অংশীদারী কারবারের আমানতী হিসাব খুলিবার পদ্ধতি :** কোন অংশীদারী কারবার ব্যাঙ্কে উহার আমানতী হিসাব খুলিতে চাহিলে, ঐ কারবারের এক বা একাধিক অংশীদারকে ঐ উদ্দেশ্যে ব্যাঙ্কের নিকট আবেদন-পত্র দাখিল করিতে হয়। এই আবেদনপত্রের সহিত ঐ অংশীদারী কারবারের ব্যবসায় কি ধরনের তাহার উল্লেখ, উহার সকল অংশীদারের নাম ও ঠিকানা, যে সকল অংশীদারকে কারবারের পক্ষ হইতে ঐ আমানতী হিসাব হইতে চেক মারফত টাকা তুলিতে ক্ষমতা দেওয়া হইল তাহাদের নাম, ঐ অংশীদারগণের নমুনা সাহ ( specimen signature ) যাহা ব্যাঙ্কের নিকট রক্ষিত হইবে ইত্যাদি, বিষয়পূর্ণ ও উহাতে সকল অংশীদারগণের সহিযুক্ত অপর একটি পত্র ব্যাঙ্কের নিকট দাখিল করিতে হয়। তাহার পর অংশীদারী কারবারের পক্ষ হইতে প্রথম আমানতী জমার টাকা প্রদান করিলে, উহার নামে আমানতী হিসাব খোলা হয় ও ব্যাঙ্কের পক্ষ হইতে ঐ অংশীদারী কারবারকে একটি চেক বহি, একটি আমানতী জমা বহি ও একটি টাকা জমা দেওয়ার বহি প্রদান করা হয়।

**গ লিমিটেড কোম্পানীর আমানতী হিসাব খুলিবার পদ্ধতি :** ব্যাঙ্কে কোন যৌথমূলধনী কারবারের আমানতী জমার হিসাব খুলিতে হইলে প্রথমে নিম্নলিখিত দলিলগুলির প্রত্যয়িত প্রতিলিপি ( certified copies ) ব্যাঙ্কের নিকট দাখিল করিতে হয় :—

১. নিবন্ধন পত্র।

২. পরিমেল বন্ধ ও পরিমেল নিয়মাবলী।

৩. ব্যাঙ্কে আমানতী হিসাব খোলা হইবে এই মর্মে এবং ঐ হিসাব হইতে যাহাদের টাকা তুলিতে ক্ষমতা দেওয়া হইল তাহাদের নাম ও ঠিকানা সহ ঐ কোম্পানীর পরিচালকপর্ষদের একটি সিদ্ধান্ত ( resolution )।

কোম্পানী হইতে যাহাদের ঐ আমানতী হিসাব হইতে টাকা তুলিবার ক্ষমতা দেওয়া হয় তাহারা সকলে ব্যাঙ্কের নিকট নিজ নিজ নমুনা সহি দাখিল করে। আমানতী হিসাবে প্রথমে টাকা জমা দিলে, ব্যাঙ্ক উক্ত কোম্পানীকে একটি চেক বহি, একটি ব্যাঙ্কপাশ বহি, একটি টাকা জমা দেওয়ার বহি দেয়।

তবে, কোম্পানীর আমানতী হিসাব হইতে চেকে টাকা তুলিতে দেওয়ার আগে, ব্যাঙ্ককে কোম্পানীর পক্ষ হইতে কার্যারম্ভের অনুমতি পত্রটি ( certificate of commencement ) দেখাইয়া সন্তুষ্ট করিতে হয়।

**ঘ. সমবায় সমিতির নামে ব্যাঙ্কে আমানতী হিসাব খুলিবার পদ্ধতি ঃ** সমবায় সমিতির পক্ষ হইতে উহার চেয়ারম্যান, সেক্রেটারী প্রভৃতি কর্মকর্তাগণের মধ্যে যিনি ভারপ্রাপ্ত হইবেন তিনি নিম্নলিখিত দলিলগুলির একটি করিয়া প্রত্যয়িত প্রতিলিপি ( attested copy ) সহ, নির্দিষ্ট ফরমে সমিতির শীলমোহরযুক্ত একটি আবেদনপত্র ব্যাঙ্কের নিকট দাখিল করিবেন।

১. সমিতির নিবন্ধন পত্র।

২. সমিতির নিবন্ধকৃত উপবিধিসমূহ ( bye-laws )।

৩. ব্যাঙ্কে আমানতী হিসাব খোলা হউক, এই মর্মে সমিতির ম্যানেজিং কমিটির সিদ্ধান্ত। ঐ ব্যাঙ্ক-হিসাব হইতে যে সকল কর্মকর্তাকে টাকা তুলিবার ক্ষমতা দেওয়া হইল তাহাদের নাম ও পদ উল্লেখ সহ এই মর্মে ম্যানেজিং কমিটির সিদ্ধান্ত। এই সিদ্ধান্তগুলির প্রতিলিপিতে ম্যানেজিং কমিটির ঐ সভায় যিনি সভাপতি ছিলেন এবং সমিতির যিনি সম্পাদক ইঁহাদের উভয়ের স্বাক্ষর আবশ্যক।

৪. নবস্থাপিত সমিতি হইলে, সমবায় সমিতিসমূহের নিবন্ধক কর্তৃক সমিতির প্রথম ম্যানেজিং কমিটি নিয়োগের মূল নিয়োগপত্র ও উহার প্রত্যয়িত প্রতিলিপি। মূল নিয়োগপত্রটি পরে ব্যাঙ্ক সমিতিকে ফেরত দিবেন। পুরাতন সমিতি হইলে, ব্যাঙ্কের নিকট সমিতির বর্তমান পরিচালক ও কর্মকর্তাগণের নামের একটি প্রত্যয়িত তালিকা পেশ করিতে হইবে।

৫. কোম্পানীর যে সকল কর্মকর্তাকে ব্যাঙ্ক হইতে টাকা তুলিবার ক্ষমতা দেওয়া হইয়াছে তাহাদের প্রত্যয়িত নমুনা সহি।

এই সকল দলিলগুলি পাইয়া ব্যাঙ্ককর্তৃপক্ষ সন্তুষ্ট হইলে সমিতির পক্ষ হইতে প্রথম আমানতী জমার টাকা ব্যাঙ্কের নিকট প্রদান করিলে, ব্যাঙ্ক সমিতির নামে আমানতী হিসাব খুলিয়া সমিতিকে ব্যাঙ্ক পাশ বহি, চেক বহি ও টাকা জমা দেওয়ার বহি প্রদান করিবে।

**চলতি আমানতী হিসাব হইতে জমার অতিরিক্ত টাকা তোলা (Bank Overdraft):** ব্যাঙ্কের মক্কেল, এইরূপ কোনও ব্যক্তি বা কারবারী প্রতিষ্ঠান, সাময়িকভাবে অর্থাৎ অল্পকালের জন্য ঋণের প্রয়োজন হইলে, যে ব্যাঙ্কে তাহার চলতি আমানত হিসাব আছে উহার কর্তৃপক্ষের সহিত বন্দোবস্ত করিয়া উক্ত হিসাবে জমা অর্থ অপেক্ষা অতিরিক্ত অর্থ চেকে কাটিয়া তুলিতে পারে। এইরূপ অতিরিক্ত কত টাকা পর্যন্ত তোলা যাইবে তাহার সীমা (overdraft limit) ব্যাঙ্কের সহিত বন্দোবস্ত অনুযায়ী স্থির হয়। এজন্য ব্যাঙ্কের নিকট জামিন স্বরূপ উপযুক্ত পরিমাণ মূল্যবান সম্পত্তি, যথা, কোন কোম্পানীর শেয়ার সার্টিফিকেট, সম্পত্তির মালিকানার দলিল, জীবনবীমা পত্র, ইত্যাদি জমা রাখিতে হয়। এরূপ ব্যবস্থায় অতিরিক্ত যত টাকা তোলা হয়, শুধু সে পরিমাণ অর্থের উপর সুদ দিতে হয়।

### স্থির বা মেয়াদী আমানতী হিসাব

মেয়াদী বা স্থির আমানতী হিসাবের ক্ষেত্রে তিন মাস, ছয় মাস, এক বৎসর বা ততোধিক সময়ের জন্য টাকা জমা দেওয়া যায়। এইরূপ আমানতের বেলায় আমানতকারীর কোন পরিচয়-পত্র লাগে না। আমানতকারী তাহার অর্থ জমা দিলে ব্যাঙ্ক হইতে তাহাকে স্থির আমানতী রসিদ দেওয়া হয়।

### পাশ বহি

ব্যাঙ্কের বহিতে আমানতকারীর যে হিসাব থাকে পাশবহি তাহারই প্রতিলিপি মাত্র। কিছুদিন পর পর ব্যাঙ্কের নিকট পাশ বহি জমা দিয়া উহাতে বর্তমানকাল পর্যন্ত হিসাবের প্রতিলিপি তোলাইয়া লইতে হয়। টাকা তুলিবার নির্দিষ্ট ফরমের ব্যবস্থাযুক্ত সেভিংসব্যাঙ্ক আমানতী হিসাব খুলিলে, প্রতিবার টাকা তুলিবার সময় উক্ত ফরমের সহিত পাশ বহি পেশ করিতে হয়। চেকের ব্যবস্থাযুক্ত সেভিংসব্যাঙ্ক হিসাবে বা চলতি আমানতী হিসাবে ইহার প্রয়োজন হয় না। বর্তমানে অনেক ব্যাঙ্ক চলতি আমানতকারীদের কোন পাশ বই না দিয়া উহার পরিবর্তে নির্দিষ্ট কাল অন্তর (যথা, মাসিক) একটি করিয়া বিবরণ (statement) পাঠায়।

## হস্তান্তরযোগ্য দলিলসমূহ

১৮৮১ সালের ভারতীয় হস্তান্তরযোগ্য দলিল আইনের ১৩ ধারায় হস্তান্তরযোগ্য দলিল সম্পর্কে বলা হইয়াছে যে নির্দেশমত ব্যক্তি অথবা বাহককে প্রদেয় হ্যাণ্ডনোট, প্রমিসরি নোট, চেক এবং বাণিজ্যিক হুণ্ডিই হস্তান্তরযোগ্য দলিল। ইহা এমন একটি দলিল যাহাতে কোন নির্দিষ্ট পরিমাণ অর্থ অথবা আর্থিক মূল্যসম্পন্ন সিকিউরিটি প্রদানের চুক্তি নিহিত রহিয়াছে। ইহার প্রধান বৈশিষ্ট্য এই যে, প্রথমত, ইহার ধারক ( holder ) ইহাতে উল্লিখিত অর্থ আদায়ের জন্য নিজের নামে আদালতে মকদ্দমা করিতে পারে ; দ্বিতীয়ত, নগদ টাকার মত হাতে হাতে প্রদানের দ্বারা ইহার মালিকানার হস্তান্তর ঘটিতে পারে। তৃতীয়ত, আপাতদৃষ্টিতে ইহা ধরিয়া লওয়া হয় যে, ইহার ধারক বা বর্তমান মালিক, মূল্যবান কোন কিছুর বিনিময়ে ইহা লাভ করিয়াছে।

### চেক : বিভিন্ন প্রকারের চেক

ব্যাঙ্কে জমা দিলে নির্দিষ্ট পরিমাণ অর্থ, উল্লিখিত প্রাপক অথবা তাহার আদেশবাহী অথবা বাহককে প্রদানের জন্য আমানতকারী তাহার ব্যাঙ্কের উপর যে লিখিত আদেশ প্রদান করে, তাহাকে চেক বলা হয়। চেক সাধারণত তিন প্রকারের হয়। যথা, সাধারণ বা বাহককে প্রদেয় চেক ( cheque payable to a bearer ), উল্লিখিত ব্যক্তি অথবা তাহার আদেশবাহীকে প্রদেয় চেক ( cheque payable to order ) এবং আড়ি চেক ( crossed cheque )।

**বেয়ারার চেক** ( Bearer Cheque ) **অথবা খোলা চেক** ( Open Cheque ) : যে চেকের টাকা উহার বাহকের ( Bearer ) বা ধারকের ( Holder ) নিকট প্রদেয় তাহাই বাহক চেক অথবা বাহকে দেয় চেক অথবা খোলা চেক। ব্যাঙ্কের নিকট যে কোন ব্যক্তি ইহা উপস্থিত করিলেই টাকা তুলিতে পারে।

**আদেশবহ চেক** ( Order Cheque ) : যে চেকের টাকা উহাতে উল্লিখিত ব্যক্তি অথবা তাহার নির্দেশিত ব্যক্তি ছাড়া অপর কাহাকেও প্রদেয় নহে, তাহাই Order Cheque বা আদেশবহ চেক।

**ক্রস্‌ড্‌ চেক অথবা আড়ি চেক** ( Crossed Cheque ) : যে চেকের টাকা ব্যাঙ্কের কাউণ্টারে নগদে হাতে হাতে পাওয়া যায় না, কেবলমাত্র কোন ব্যাঙ্কের মারফত ভাঙাইতে হয়, তাহাই ক্রস্‌ড্‌ চেক। এ জাতীয় চেকের উপর আড়াআড়িভাবে দুইটি সমান্তরাল রেখা টানিয়া দেওয়া হয় বলিয়া উহাকে আড়ি চেক বা ক্রস্‌ড্‌ চেক বলে।

**স্টেল বা বাসি চেক** (Stale Cheque) : সেভিংস ও কারেন্ট একাউন্টের চেক ছয় মাস পর্যন্ত বৈধ থাকে। যে চেকের তারিখ ঐ সময়-রেখা উত্তীর্ণ হইয়া গিয়াছে তাহাই বাসি বা Stale চেক।

**ভবিষ্যদেয় চেক** ( Post dated Cheque ) : যে চেক বর্তমান তারিখে লিখিত হইলেও, উহাতে কোন একটি পরবর্তী তারিখ উল্লিখিত হয় তাহাই ভবিষ্যদেয় চেক। ঐ তারিখের পূর্বে এই চেক ভাঙান যায় না। আর অতীত তারিখ দিয়া যে চেক লেখা হয় তাহাকে Back-dated Cheque বলে।

**ফেরতা চেক** ( Dishonoured or Returned Cheque ) : উল্লিখিত তারিখ, অর্থের পরিমাণ; আমানতকারীর সহি ইত্যাদিতে, কোন ভুল থাকিলে অথবা ব্যাঙ্কে আমানতকারীর হিসাবে, চেকের টাকা প্রদানের উপযুক্ত অর্থ না থাকিলে, ব্যাঙ্ক ঐ চেক ফেরত দিয়া থাকে। ইহাই ফেরতা চেক।

**আড়ি বা ক্রসিং** ( Crossing ) : ক্রস্‌ড্ চেকে দুই প্রকারের ক্রসিং-এর ব্যবস্থা আছে। একটি হইতেছে general crossing বা সাধারণ ক্রসিং। চেকের উপরে মাত্র আড়াআড়িভাবে টানা দুইটি সমান্তরাল রেখা থাকিলে, উহাকে সাধারণ ক্রসিং বলে। ইহা প্রাপকের অথবা তাহার উল্লিখিত কোন ব্যক্তির ব্যাঙ্ক মারফত ভাঙাইতে হয়। নিম্নে উহার নমুনা দেওয়া গেল।

অপর শ্রেণীর ক্রসিংকে special crossing বা বিশেষ ক্রসিং বলা হয় এইরূপ ক্রস্‌ড্ চেকের ( যথা, 'a/c Payee' ক্রসিং ) টাকা উল্লিখিত ব্যাঙ্ক মারফত এবং উল্লিখিত প্রাপক ছাড়া আর কোনরূপে এবং অপর কাহাকেও প্রদেয় নহে। পরবর্তী পৃষ্ঠায় বিশেষ ক্রসিং-এর নমুনা দেওয়া গেল।

**'হস্তান্তর অযোগ্য'** ( 'Not Negotiable' ) : সাধারণ অথবা বিশেষ ক্রসড্ চেকে অনেক সময়ে এই দুইটি শব্দ লিখিত হয়। ইহা দ্বারা কিন্তু চেকের হস্তান্তরযোগ্যতা ক্ষুণ্ণ হয় না। আইনসঙ্গত ধারক-ই চেকের অধিকারী হইয়া

থাকে। কিন্তু এই দুইটি শব্দসংযুক্ত চেকের ধারক, আইনসঙ্গতভাবে উহা প্রাপ্ত হইলেও যদি ঐ চেকদাতার স্বত্ব ত্রুটিপূর্ণ (defective title of the transferer) থাকে বা বে-আইনীভাবে ঐ দাতা চেকের অধিকারী হইয়া থাকেন, তাহা হইলে আইনানুযায়ী ঐ চেকে উহার ধারকের কোন বৈধস্বত্ব নাই বলিয়া গণ্য করা হয়। এই জাতীয় চেকের ধারকগণ যাহাতে ইহা লইবার পূর্বে উহার দাতার আইনসঙ্গত অধিকার সম্বন্ধে সুনিশ্চিত হয়, সেজন্য হুঁশিয়ারী প্রদান ও ইহার ধারকগণের বৈধস্বার্থ সংরক্ষণের জন্যই এই শব্দ দুইটি ব্যবহৃত হইয়া থাকে।

**স্বত্বান্তরকরণ** (Endorsement or Indorsement): চেক, হুণ্ডি প্রভৃতির কোন ধারক উহার পৃষ্ঠে অপর কোন প্রাপককে উহার অর্থ প্রদানের জন্য স্বাক্ষরিত নির্দেশ দিলে ঐরূপ কার্যকে endorsement অথবা স্বত্বান্তরকরণ বলে। স্বত্বান্তরকরণ নানা প্রকারের হইতে পারে, তন্মধ্যে তিনটির উল্লেখ করা গেল।

ক. **সাধারণ স্বত্বান্তরকরণ** (Blank or General Endorsement): ইহাতে স্বত্বান্তরকারী, অর্থাৎ ধারক শুধুমাত্র অপর পৃষ্ঠে তাহার স্বাক্ষর প্রদান করে।

খ. **বিশেষ স্বত্বান্তরকরণ** (Special Endorsement): ইহাতে স্বত্বান্তরকারী (endorser) প্রাপকের নাম উল্লেখ এবং তাহার নির্দেশ মত প্রদানের লিখিত আদেশ (Pay to-X or order) দেয়।

গ. **নিয়ন্ত্রিত স্বত্বান্তরকরণ** (Restrictive Endorsement): এই জাতীয় স্বত্বান্তরকরণের ক্ষেত্রে, স্বত্বান্তরকারীর উল্লিখিত প্রাপক ব্যতীত অপর কাহারও নিকট চেক বা হুণ্ডির স্বত্বান্তর বৈধ বলিয়া গণ্য হয় না, স্বত্বান্তরকারী

অপরপৃষ্ঠে 'Pay to-X or order for collection' এই কথাগুলি লিখিয়া দেয় ও তাহাতে সহি প্রদান করে।

যে চেক বা হুণ্ডির স্বত্বান্তর করিয়া থাকে তাহাকে স্বত্বান্তরকারী (endorser) এবং যাহাকে স্বত্বান্তর করা হয়, তাহাকে স্বত্বগ্রহীতা ( endorsee ) বলে।

## চেক ভাঙ্গাইয়া ব্যাঙ্ক হইতে টাকা তুলিবার পদ্ধতি

বাহকদেয় ( Bearer Cheque ), আদেশবহ ( Order Cheque ) ও আড়ি চেক ( Crossed Cheque ) প্রধানত এই তিন প্রকারের হয়। ইহা অনুযায়ী চেক ভাঙ্গাইয়া ব্যাঙ্ক হইতে টাকা তুলিবার পদ্ধতিও পৃথক হইয়া থাকে।

ক. **বাহকদেয় চেক** ( Bearer Cheque ) হইলে, যাহার নাম উহাতে প্রাপক ( payee ) হিসাবে লিখিত হইয়াছে তিনি নিজে উহা যে ব্যাঙ্কের নামে চেকটি কাটা হইয়াছে সেই ব্যাঙ্কে লইয়া যাইতে পারেন, অথবা তিনি অন্য যে কোন ব্যক্তিকে দিয়া ঐ চেক ব্যাঙ্কে পাঠাইতে পারেন। যদি তিনি চেকটি ভাঙ্গাইয়া সঙ্গে সঙ্গে নগদ টাকা পাইতে চাহেন, তবে চেকটি ব্যাঙ্কের কাউণ্টারে কেরাণীর নিকট জমা দিতে হইবে। বাহকদেয় চেকের পিঠে যিনি চেকটি ভাঙ্গাইতেছেন তাঁহাকে কোন সহি করিবার ( Indorsement ) দরকার হয় না। ইহা এই ক্ষেত্রে আইনত বাধ্যতামূলক নহে। তবে আজকাল সকল ব্যাঙ্কেই বাহকদেয় চেকে, যিনি চেকটি ভাঙ্গাইতেছেন তাঁহাকে দিয়া পিঠ সহি করাইয়া লইবার রীতি প্রচলিত হইয়াছে।

চেকটি জমা দিলে কাউণ্টারের কেরাণী তাহাকে একটি 'টোকেন' ( Token ), অর্থাৎ পিতল বা নিকেল প্রভৃতি ধাতুর একটি চাকৃতি প্রদান করেন। উহাতে ব্যাঙ্কের নাম ও ক্রমিক সংখ্যা খোদিত থাকে। চাকৃতিতে যে সংখ্যা খোদিত থাকে, চেকের এক কোণে ঐ সংখ্যাটি লিখিয়া রাখিয়া চেকটি যিনি জমা দিলেন, তাঁহাকে ঐ চাকৃতিটি দেওয়া হয়।

কিছুক্ষণ পরে ব্যাঙ্কের ক্যাশিয়ারের কাউণ্টারে গিয়া ঐ চাকৃতিটি জমা দিলে, চাকৃতির ক্রমিক সংখ্যার অনুরূপ সংখ্যা যে চেকের কোণে লিখিত আছে, কেরাণীর নিকট হইতে উহা ক্যাশিয়ারের নিকট আসিয়া পৌঁছাইয়া থাকিলে, ক্যাশিয়ার ঐ চাকৃতিটি ফেরত লইয়া যিনি চাকৃতিটি জমা দিলেন, তাঁহাকে ঐ চেকের টাকা নগদে প্রদান করেন। ইহাই বাহকদেয় চেক ভাঙ্গাইয়া টাকা তুলিবার পদ্ধতি।

যদি চেকটির প্রাপক উহা ভাঙ্গাইয়া নগদ টাকা তুলিতে ইচ্ছা না করিয়া তাঁহার নিজ ব্যাঙ্কের মারফত ঐ টাকা আদায় করিতে চাহেন, তবে তাঁহাকে

তাঁহার নিজ ব্যাঙ্কের টাকা জমা দেওয়ার রসিদ ( paying-in slip ) পূরণ করিয়া চেকে পিঠ সহি করিয়া চেকটি সহ উহা তাঁহার ব্যাঙ্কে জমা দিতে হইবে। জমা রসিদে তাঁহাকে ঐ চেকের ক্রমিক সংখ্যা, অর্থের পরিমাণ এবং নিজের নাম ও নিজের আমানতী জমা হিসাবের নম্বর ইত্যাদি লিখিয়া দিতে হইবে। ব্যাঙ্ক চেকসহ ঐ জমা রসিদে প্রাপ্তি স্বীকার-সূচক ছাপ দিয়া ও সহি দিয়া রসিদের চেকমুড়ি ফেরত দিবে। ইহার পর ঐ ব্যাঙ্ক ব্যাঙ্কনিকাশ ঘরের মারফত চেকের টাকা যে ব্যাঙ্কের নামে চেকটি লিখিত হইয়াছে সেই ব্যাঙ্ক হইতে আদায় করিয়া চেকটি যিনি জমা দিয়াছেন, তাঁহার আমানতী হিসাবে জমা দিবে। ইহাই হইল ব্যাঙ্ক আমানতী হিসাব মারফত চেক ভাঙ্গাইবার পদ্ধতি।

খ. চেকটি যদি **আদেশবহ চেক** ( order cheque ) হয়, তবে উহা সরাসরি ভাঙ্গাইতেই হউক অথবা ব্যাঙ্ক আমানতী হিসাব মারফত ভাঙ্গাইতে হউক, উহাতে যিনি প্রাপক তাঁহার পিঠসহি ( endorsement ) অত্যাবশ্যক। চেকটিতে যে ভাবে ও যে বানানে তাঁহার নাম প্রাপকরূপে লিখিত হইয়াছে, তাঁহাকে সেইভাবেই চেকের পিঠে নিজ নাম সহি করিতে হইবে। ইহা আইনত বাধ্যতামূলক। তাহা না হইলে ব্যাঙ্ক ঐ চেক প্রত্যাখ্যান করিবে। তিনি নিজে যদি টাকা তুলিতে চাহেন তবে তাঁহাকে নিজেই সহি করিতে হইবে, আর তিনি যদি চেকটি অপর কাহারও নিকট হস্তান্তর করেন তাহা হইলেও নিজে প্রথমে উহা পিঠ সহি করিয়া যাঁহার নিকট চেকটি হস্তান্তর করিয়াছেন তাঁহার নাম লিখিয়া তাঁহাকে টাকা দিবার লিখিত নির্দেশ দিবেন। সেই ব্যক্তি ঐ চেক ভাঙ্গাইতে গেলে তখন তাঁহাকেও পুনরায় চেকে পিঠ সহি করিয়া চেকটি জমা দিতে হইবে। কাউণ্টারে জমা দিয়া অথবা আমানতী হিসাবে জমা দিয়া চেকটি ভাঙ্গাইবার বাদবাকি পদ্ধতি বাহকদেয় চেকের মতই।

গ. চেকটি যদি **আড়ি চেক** (crossed cheque) হয়, তবে উহা কখনই কাউণ্টারে জমা দিয়া সরাসরি ভাঙ্গান যায় না। এই প্রকার চেক সর্বদাই কোন ব্যাঙ্ক-আমানতী হিসাব মারফত ভাঙ্গাইতে হয়। যদি চেকটি সাধারণ আড়ি চেক হয়, তবে উহাতে পিঠ সহি করিয়া ( ইহা আড়ি চেকেও বাধ্যতামূলক ) তিনি নিজ আমানতী হিসাবে জমা দিয়া টাকা আদায় করিতে পারেন। কিংবা, তিনি চেকটিতে পিঠ সহি করিয়া অপর কাহারও নিকট উহা হস্তান্তর করিতে পারেন। হস্তান্তরের ফলে যিনিই চেকটি পাইবেন তাঁহাকেই তাঁহার ব্যাঙ্ক আমানতী হিসাবে চেকটি জমা দিয়া উহা ভাঙ্গাইতে হইবে। কিন্তু যদি চেকটি বিশেষ আড়ি চেক ( special crossing ) হয়, তবে উহার কোন হস্তান্তর চলে

না। উহাতে প্রাপকরূপে যাঁহার নাম লিখিত আছে তিনি ছাড়া ও তৎসহ যে ব্যাঙ্কের নাম উল্লেখ থাকে ঐ ব্যাঙ্ক ছাড়া অন্য কোন ব্যাঙ্ক ঐ চেকের টাকা আদায় করিতে পারেন না। অর্থাৎ এরূপ ক্ষেত্রে, উল্লিখিত প্রাপক চেকটিতে পিঠ সহি করিয়া উল্লিখিত ব্যাঙ্কে (সাধারণত, ঐ ব্যাঙ্ক প্রাপকের ব্যাঙ্কার হয় এবং তাহার নির্দেশেই চেকদাতা ঐ ব্যাঙ্কের উল্লেখ করে) চেকটি জমা দিলে ঐ ব্যাঙ্ক চেকের টাকা চেকদাতার ব্যাঙ্কের নিকট হইতে আদায় করিয়া প্রাপকের আমানতী হিসাবে জমা দেয়।

**চেকের সুবিধা**

১. ইহা দ্বারা অনেক সহজে অর্থের আদান-প্রদান দ্বারা দেনা-পাওনার নিষ্পত্তি ঘটান যায়।

২. ইহার দ্বারা অর্থের আদান-প্রদানের ও প্রেরণের ব্যয় অত্যন্ত অল্প।

৩. আড়ি চেকের দ্বারা ব্যাঙ্ক মারফত অর্থ প্রদানের ব্যবস্থা করিয়া অর্থের আদান-প্রদানের নিরাপত্তা লাভ করা যায়।

৪. ইহাতে ব্যবসায়িগণকে অনাবশ্যকরূপে নগদ অর্থ সর্বদা হাতে রাখিতে হয় না ও উহা লইয়া চলাফেরা করিতে হয় না।

৫. যে ব্যাঙ্কে আমানতী হিসাব রক্ষিত হয় উক্ত ব্যাঙ্ক প্রয়োজন হইলে আমানতকারী ব্যবসায়ীর আর্থিক অবস্থা সম্পর্কে প্রত্যয়নপত্র (certificate) দেয়। ইহাতে কারবারীদের নূতন কারবারীসম্পর্ক স্থাপনকার্য সহজতর হয়।

**চেক ফেরত**

ব্যাঙ্কের নিকট কেহ চেক ভাঙ্গাইবার জন্য লইয়া গেলে, নানা কারণে ব্যাঙ্ক তাহা ভাঙ্গাইয়া দিতে অস্বীকার করিয়া চেকটি ফেরত দিতে পারে। চেক ফেরত দিলে উহার কৈফিয়ৎ স্বরূপ উপযুক্ত কারণ দেখাইতে হয়। সাধারণত, চেক ফেরতের এই সকল কারণগুলি একটি কাগজে পর পর মুদ্রিত থাকে। উহাদের মধ্যে যে বিশেষ কারণে চেকটি ফেরত দেওয়া হইতেছে তাহাতে লাল কালিতে দাগ দিয়া বা কত নম্বর কারণের জন্য চেকটি ফেরত দেওয়া হইতেছে তাহা উল্লেখ করিয়া ঐ মুদ্রিত ফরমটি চেকটির সহিত গাঁথিয়া দিয়া, যিনি চেকটি ভাঙ্গাইতে গিয়াছিলেন তাঁহার হাতে অর্পণ করা হয়। ঐ মুদ্রিত ফরমটিতে সংশ্লিষ্ট চেকটির নম্বর ও টাকার অঙ্ক লিখিয়া এবং তাহাতে ব্যাঙ্কের একাউন্ট্যান্টের স্বাক্ষর দিয়া দেওয়া হয়। ঐরূপ ফরমে চেক ফেরতের কারণগুলি নিম্নরূপ দেওয়া থাকে :

১. ক. আদায়যোগ্য টাকা (অর্থাৎ কোন চেক বা হুণ্ডি জমা পড়িয়াছে

কিন্তু উহা ) এখনও আদায় করা যায় নাই, অনুগ্রহপূর্বক চেকটি পুনরায় উপস্থিত করুন ( Effects not yet cleared, please present again )।

১. খ. টাকা তুলিয়া ফেলা হইয়াছে, সেহেতু চেকটির টাকা না দিয়া উহা ফেরত দেওয়া হইল ( Effects drawn, returned unpaid )।

২. চেকটির টাকা দেওয়ার কোন ব্যবস্থা করা হয় নাই ( Not arranged for )।

৩. প্রাপকের পিঠসহি অসম্পূর্ণ / প্রয়োজন ( Payee's Endorsement incomplete/required )।

৪. প্রাপকের পিঠসহি নিয়মমাফিক নহে/বুঝা যাইতেছে না ( Payee's Endorsement irregular / illegible )।

৫. চেকদাতার নিকট অনুসন্ধান করুন ( Refer to drawer )।

৬. চেকদাতার সহি মিলিতেছে না / অসম্পূর্ণ / প্রয়োজন ( Drawer's signature differs/incomplete/required )।

৭. যে পিঠসহি রহিয়াছে সে সম্পর্কে ব্যাঙ্কের অনুমোদন/গ্যারান্টি প্রয়োজন ( Endorsement requires Bank's Confirmation/guarantee )।

৮. চেকটি ছেড়া / পরবর্তী তারিখের / অনেক আগের তারিখের ( Cheque is mutilated/post dated/out of date )।

৯. কথায় ও অঙ্কে টাকার পরিমাণে মিলিতেছে না ( Amount in words and figures differ )।

১০. চেকদাতার কোন নির্দেশ নাই ( No advice )।

১১. চেকদাতার নির্দেশে চেকের টাকা দেওয়া বন্ধ করা হইয়াছে ( Payment stopped by the drawer )।

১২. পিঠসহি কারকের বা স্বত্বান্তরকারীর সহি করিবার ক্ষমতা ব্যাঙ্কের বহিতে লিপিবদ্ধ করিবার প্রয়োজন ( Endorser's authority to sign required for registration in the Bank's Book )।

১৩. চেকটির টাকা দেওয়ার মত পুরা টাকা পাওয়া যায় নাই বা পুরা টাকা দেওয়ার মত নির্দেশ পাওয়া যায় নাই ( Full cover not received )।

১৪. একবার এই হিসাব হইতে টাকা তোলা হইয়াছে, অনুগ্রহপূর্বক পরের সপ্তাহে চেকটি উপস্থিত করুন ( Once drawn this week, please present next week )।

১৫. চেকের টাকা দেওয়া সম্পর্কে চেকদাতার সহিত ব্যাঙ্কের যে বন্দোবস্ত হইয়াছে, ইহা তাহার অতিরিক্ত হইয়াছে ( Exceeds arrangement )।

১৬. আড়ি চেক ( অর্থাৎ চেকটি যদি আড়ি চেক হয় ) কোন ব্যাঙ্কের মারফত উপস্থিত করিতে হইবে ( Crossed Cheque must be presented through a Bank ) ।

১৭. নিকাশ ঘরের ছাপ চেকের উপরে/চেকের পিছনে/বাতিল করা প্রয়োজন। অনুগ্রহপূর্বক বাহকের হাতে চেকটি ফেরত পাঠাইবেন ( Clearing stamp required back/front/to be cancelled, please return per bearer ) ।

১৮. তারিখ/টাকার অঙ্ক/কথায় লিখিত টাকার পরিমাণ সম্পর্কে যে পরিবর্তন করা হইয়াছে তাহাতে, ব্যাঙ্কের নিকট রক্ষিত চেকদাতার নমুনা সহির অনুরূপ, চেকদাতার সহি আবশ্যক ( Alteration in date/in figures/in words requires drawer's specimen signature as recorded ) ।

**নোটিং বা নিকরাই** ( Noting ) : বাণিজ্যিক হুণ্ডি ফেরত ( dishonoured ) হইলে নিয়ম আছে যে, উহার ধারক হুণ্ডিটি সরকার কর্তৃক নিযুক্ত একজন নির্দিষ্ট ব্যক্তির নিকট লইয়া গিয়া ঘটনাটি তাহার দ্বারা লিপিবদ্ধ করাইবেন। এই কার্যকে 'noting' বা নিকরাই এবং উহার ভারপ্রাপ্ত ব্যক্তিকে 'Notary Public' বা লেখ্যপ্রমাণক বলে। হুণ্ডি ফেরত হইলে উহার গ্রাহকের ( acceptor ) নিকট আইনমাফিক আপত্তি ( protest ) জানাইবার প্রস্তুতি কার্য হিসাবে noting-এর প্রয়োজন রহিয়াছে। ইহার জন্য Notary Public-কে নির্দিষ্ট দর্শনী ( fee ) দিতে হয়। ইহাকে notary charges বা নিকরাই খরচ বলে। ইহা প্রথমে হুণ্ডির ধারক প্রদান করিলেও পরে হুণ্ডির গ্রাহকের ( acceptor ) নিকট হইতে আদায় করা হয়।

## ব্যাঙ্কড্রাফ্‌ট বা ব্যাঙ্কের হুণ্ডি

ব্যাঙ্কের এক শাখা অফিস কর্তৃক অপর শাখার উপর চাহিবামাত্র ( on demand ) প্রদেয়, টাকা প্রদানের আদেশকে ব্যাঙ্কড্রাফ্‌ট বলে। একস্থান হইতে অন্যত্র টাকা পাঠাইবার জন্য ব্যাঙ্কড্রাফ্‌ট সুবিধাজনক। কারণ ইহাতে টাকা পাঠাইবার ব্যয় মনিঅর্ডার অপেক্ষা অল্প। ব্যাঙ্কড্রাফ্‌টে টাকা পাঠাইতে হইলে নিকটস্থ ব্যাঙ্কের শাখায় ঐ অর্থ জমা দিয়া ব্যাঙ্কড্রাফ্‌ট লইতে হয়। অত:পর ঐ ড্রাফ্‌টটি নির্দিষ্ট স্থানে ডাকযোগে পাঠাইয়া দিলে প্রাপক উহা উক্ত ব্যাঙ্কের স্থানীয় শাখায় উপস্থিত করিয়া টাকা আদায় করিতে পারে। তবে বাস্তবে, ড্রাফ্‌টে চেকের মত আড়িকাটা থাকে বলিয়া প্রাপকের ব্যাঙ্ক মারফত উহার অর্থ সংগৃহীত হইয়া থাকে

**বাণিজ্যিক ব্যাঙ্ক কর্তৃক ঋণদানের বিভিন্ন পদ্ধতি :** ব্যাঙ্কগুলি সাধারণত Cash Credit বা রোক ঋণ, Overdraft ও Loan Account, এই তিনটি পদ্ধতিতে শিল্পে স্বল্পমেয়াদী ঋণ দিয়া থাকে।

প্রথমোক্ত পদ্ধতিতে অর্থাৎ Cash Credit-এ কোন উৎপন্ন দ্রব্য ( যথা— চা, তুলা, পাট ইত্যাদি ) অথবা তৈয়ারী দ্রব্য ( যথা—বস্ত্র, হোসিয়ারীর দ্রব্য, সুতা ইত্যাদি ) কোন অনুমোদিত গুদামে অথবা ব্যাঙ্কের নিজস্ব গুদামে বন্ধকীদ্রব্য ( security ) হিসাবে জমা রাখিয়া উহার পরিবর্তে ঋণ লওয়া হয়। কলিকাতায়, এমনকি কোন অনুমোদিত গুদামে অথবা ব্যাঙ্কের গুদামে দ্রব্যগুলি রক্ষিত না হইলেও, ঐগুলি উৎপাদিত হওয়ার অবস্থায়ই উহাদের বন্ধক রাখিয়া ব্যাঙ্ক ঋণ দিয়া থাকে। চা বাগিচা শিল্পে এই জাতীয় ঋণই বেশি দেওয়া হয়।

দ্বিতীয়োক্ত পদ্ধতিতে অর্থাৎ Overdraft-এ ব্যাঙ্কের বর্তমান আমানত-কারিগণ ঋণ পাইয়া থাকেন। ইহাতে চল্‌তি হিসাবে ( current account ) হইতে জমার অতিরিক্ত টাকা তুলিবার জন্য ব্যাঙ্ক অনুমতি প্রদান করে। ঋণ-গ্রহীতা এইরূপে কত টাকা পর্যন্ত তুলিতে পারে সে বিষয়ে ব্যাঙ্কের সহিত তাহার চুক্তি থাকে। ইহাকেই overdraft limit বলে। এই প্রকার ঋণের জামিন হিসাবে উহার নিকট স্টক, শেয়ার, স্বর্ণ ও রৌপ্যপিণ্ড ; এবং চটকল শিল্প হইলে, 'জুট ও গানি ডেলিভারী অর্ডার' ( jute and gunny delivery order ) ইত্যাদি গচ্ছিত রাখিতে হয়। অনেক ক্ষেত্রে একজন জামিনদার ( guarantor ) সহ বা ব্যতীত ঋণগ্রহীতার হ্যাণ্ডনোটও জামিন হিসাবে গ্রহণ করা হয়।

তৃতীয়োক্ত পদ্ধতিতে অর্থাৎ Loan Account-এ শেয়ার স্টক, জুট ও গানি অর্ডার প্রভৃতিতে ঋণের সমান জামিন ( collateral security ) রাখিয়া ব্যাঙ্ক ঋণ দিয়া থাকে। এই পদ্ধতিতে Loan Account নামে একটি পৃথক হিসাব খোলা হয় এবং উহাতে চুক্তিমত ঋণের পরিমাণ অনুযায়ী অর্থ ব্যাঙ্ক জমা দেখায়, ঋণগ্রহীতা উহা হইতে চেক দ্বারা প্রয়োজনমত টাকা তুলিয়া লয়। সাধারণত, অধিক মেয়াদের ঋণ হইলে, cash credit অথবা overdraft ব্যবস্থার পরিবর্তে Loan Account খোলা হয়। এই তিনটি পদ্ধতির মধ্যে cash credit ও overdraft পদ্ধতিই অধিক জনপ্রিয়। কারণ উহাদের ক্ষেত্রে ঋণগ্রহীতাকে প্রকৃত যত টাকা তুলিয়াছে, তাহার উপর সুদ দিতে হয় ; কিন্তু Loan Account-এর ক্ষেত্রে অপেক্ষাকৃত অল্প টাকা তোলা হইলেও চুক্তিবদ্ধ ঋণের উপর সুদ দিতে হয়। সাধারণত এই সকল ঋণের ক্ষেত্রে, এবং বিশেষত

cash credit ও overdraft-এর বেলায় ম্যানেজিং এজেন্টগণ ঋণের গ্যারান্টি দিয়া থাকেন।

অপেক্ষাকৃত ক্ষুদ্রায়তন শিল্পের প্রয়োজনীয় ঋণের সংস্থান কিন্তু সাধারণত বাণিজ্যিক ব্যাঙ্কগুলি দ্বারা হয় না। সেজন্য উহারা বাধ্য হইয়া মহাজন, সাহুকার প্রভৃতি দেশীয় ব্যাঙ্কারগণের নিকট হইতে চড়া সুদে হাণ্ডনোটে টাকা ধার করিয়া থাকে।

ইহা ছাড়া Clean Advance নামে আর এক প্রকারের ঋণ ব্যাঙ্কগুলি দিয়া থাকে। ইহাতে ব্যাঙ্ক কোন সম্পত্তি বা মূল্যবান দ্রব্য জামিন না লইয়া ঋণ-গ্রহীতার ব্যক্তিগত জামিনে তাহাকে ঋণ দেয়। ঋণের পরিমাণ ঋণগ্রহীতার সুনামের উপর এবং ব্যাঙ্ক তাহাকে কতটা পরিমাণ বিশ্বাস করে, তাহার উপর নির্ভর করে। ১৯৬৬ সালের পর এদেশের বাণিজ্যিক ব্যাঙ্কগুলি এই প্রকার ঋণদান বন্ধ করিয়া দিয়াছে।

**Margin :** কোন সরকারী ঋণপত্র, কোম্পানীর শেয়ার বা ডাল, চাউল, বাদাম, তৈলবীজ ইত্যাদি কৃষিজাত পণ্য অথবা অন্য কোন তৈয়ারী দ্রব্যসামগ্রী জামিন হিসাবে রাখিয়া কোন ব্যাঙ্ক যখন কাহাকেও ( সাধারণত, কোন কারবারী ) ঋণ দেয়, তখন ঐ জামিন স্বরূপ রক্ষিত সামগ্রীর সম্পূর্ণ মূল্যের সমপরিমাণ অর্থ ঋণ দেয় না। সাধারণত, তাহারা ঐ জামিন স্বরূপ রক্ষিত সামগ্রীর বাজার মূল্যের একাংশ ঋণ দিয়া থাকে। যথা, যে সামগ্রীর বাজার মূল্য ১০০ টাকা, উহার শতকরা ৮০ ভাগ অর্থাৎ ৮০ টাকা হয়ত ঋণ দেয়। সুতরাং ঐ সম্পত্তির বাজার মূল্যের বাকি ২০ শতাংশ ( অর্থাৎ এস্থলে ২০ টাকা ) ব্যাঙ্ক হাতে রাখে। ইহাই Margin। সুতরাং Margin বলিতে, কোন সম্পত্তির জামিনে ঋণদানের ক্ষেত্রে উহার বাজার মূল্যের যে অংশ ব্যাঙ্ক হাতে রাখে, উহাকে বুঝায়।

---

# ১৪

## ঝুঁকি বীমা এবং জীবনবীমা

ইংরাজী 'insurance' শব্দটি অগ্নি, নৌ, দুর্ঘটনা, অপহরণ এবং জীবন প্রভৃতি সকল বীমার ক্ষেত্রেই ব্যবহৃত হইতে দেখা যায়। কিন্তু প্রকৃতপক্ষে অন্যান্য বীমার ক্ষেত্রে 'insurance' শব্দটি উপযুক্ত শব্দ হইলেও, জীবনবীমার ক্ষেত্রে 'assurance' শব্দটিই যথাযথ। কারণ অন্যান্য বীমা হইতে জীবনবীমার একটি মৌলিক পার্থক্য আছে। এইজন্য একটি 'insurance', কিন্তু অপরটি 'assurance'।

'Insurance' বলিতে ক্ষতিপূরণের চুক্তি (Contract of indemnity) বুঝায়। ইহা বীমাগ্রহীতা ও বীমাকারী—এই দুই পক্ষের মধ্যে এমন একটি চুক্তি, যাহাতে একপক্ষ কর্তৃক, নির্দিষ্ট প্রিমিয়াম প্রদানের বিনিময়ে, চুক্তিতে উল্লিখিত শ্রেণীর দুর্ঘটনাজনিত ক্ষতি ঘটিলে, অপর পক্ষ তাহাকে ক্ষতিপূরণের প্রতিশ্রুতি দেয়। ইহা অগ্নিবীমা, নৌ-বীমা, অপহরণবীমা ইত্যাদির ক্ষেত্রে প্রযোজ্য। সেজন্য, ঐগুলি 'insurance' বা ঝুঁকিবীমা। কিন্তু জীবনবীমার ক্ষেত্রে বীমাগ্রহীতা ও বীমাকারীর মধ্যে যে চুক্তি হয়, তাহা দ্বারা এক পক্ষ কর্তৃক নিয়মিত প্রিমিয়াম প্রদানের পরিবর্তে, অপর পক্ষ তাহাকে অথবা তাহার মনোনীত কোন ব্যক্তির নিকট নির্দিষ্ট সময়ান্তে, অথবা তাহার মৃত্যু ঘটিলে, নির্দিষ্ট পরিমাণ অর্থ প্রদানের প্রতিশ্রুতি দেয়। সুতরাং ইহা কোন ক্ষতিপূরণের চুক্তি নহে। ইহাকে বলা যায় নিশ্চয়তার চুক্তি (Contract of assurance)। এজন্য জীবনবীমার ক্ষেত্রে 'assurance' কথাটিই যথাযথ।

**বীমার প্রকারভেদ** (Kinds of Insurance): বীমা তিন প্রকারের। যথা,—

১. **জীবনবীমা** (Life Insurance);

২. **সাধারণ বীমা বা সম্পত্তি বীমা** (General or Property Insurance);

৩. **সামাজিক বীমা** (Social Insurance)।

জীবনবীমার দ্বারা মানুষ তাহার নিজের ও পরিবারের ভবিষ্যৎ নিরাপত্তার ব্যবস্থা করে। সাধারণ বা সম্পত্তি বীমার দ্বারা সে তাহার ধনসম্পত্তির ভবিষ্যৎ নিরাপত্তার বন্দোবস্ত করে। সামাজিক বীমা প্রবর্তনের দ্বারা রাষ্ট্র বা সরকার

দেশের নিম্ন আয়ের শ্রমিক কর্মচারিগণের ভবিষ্যৎ আর্থিক নিরাপত্তার ব্যবস্থা করে। নৌবীমা, অগ্নিবীমা, দুর্ঘটনা-বীমা ইত্যাদি সম্পত্তি বীমার দৃষ্টান্ত। ভারতের কর্মচারী রাজ্যবীমা সামাজিক বীমার দৃষ্টান্ত।

**বীমার মূল নীতি—'ঝুঁকির বণ্টন' (Basic Principle of Insurance—'Spreading of Risks'):** ব্যবসা-বাণিজ্য ও শিল্পে, এক কথায় কারবারের সকল ক্ষেত্রে সর্বদাই নানারূপ ক্ষতির সম্ভাবনা থাকে। ইহাই কারবারের ঝুঁকি। কারখানাতে অগ্নিকাণ্ড বা অনুরূপ দুর্ঘটনা ঘটিতে পারে, গুদামে চুরি হইতে পারে, কর্মচারিগণ তহবিল তছরূপ করিতে পারে, সমুদ্রপার হইতে আমদানি পণ্য বা সমুদ্রপারে রপ্তানি করা পণ্য মাঝপথে জাহাজডুবিতে বিনষ্ট হইতে পারে কিংবা ঝড়জলে উহার আংশিক ক্ষতি হইতে পারে। ক্ষতির এই সম্ভাবনা হইতে, ঝুঁকি হইতে কারবারে অনিশ্চয়তার উৎপত্তি হয়। এই অনিশ্চয়তা বা ঝুঁকি দূর করিবার জন্যই বীমার প্রয়োজনীয়তা দেখা দিয়াছে। আশঙ্কিত বিপদ ঘটিলে ও আর্থিক ক্ষতি হইলে বীমাকার (insurer) বীমা-গ্রহীতার ঐ ক্ষতিপূরণ করে। এইরূপে বীমার সাহায্যে কারবারের সম্ভাব্য ক্ষতি দূর করিবার ব্যবস্থা করা সম্ভব হয়। এজন্যই কারবারীজগতে বীমা এত জনপ্রিয় হইয়া উঠিয়াছে। এ সম্পর্কে লক্ষণীয় যে, বীমা দ্বারা ঝুঁকি বা ক্ষতির সম্ভাবনা বন্ধ করা যায় না। বীমা করিবার পরেও উহা বর্তমান থাকে। তবে সম্ভাব্য ক্ষতির অনিশ্চয়তাকে ইহার দ্বারা ক্ষতিপূরণের সুনিশ্চিয়তায় পরিণত করা হয়।

আশঙ্কিত বিপদ ঘটিলে ও তাহাতে আর্থিক ক্ষতি হইলে বীমাকারী বীমা-গ্রহীতার ক্ষতিপূরণ বাবদ যে অর্থ দেয় তাহা সে বীমাগ্রহীতাগণের নিকট হইতে প্রিমিয়াম বা চাঁদা দ্বারা সংগৃহীত অর্থ হইতেই দিয়া থাকে। অসংখ্য বীমা-গ্রহীতাগণের নিকট হইতে বীমাকারী এই প্রিমিয়াম বা চাঁদা আদায় করিয়া একটি বিপুল আর্থিক তহবিল সৃষ্টি করে। যত ব্যক্তি বা প্রতিষ্ঠান বীমাগ্রহণ করে, তাহাদের সকলেরই বিপদ ঘটে ও আর্থিক ক্ষতি হয়, তাহা নহে। প্রিমিয়াম সকল বীমাগ্রহীতাই দেয়, কিন্তু যাহাদের ক্ষতি ঘটে শুধু তাহারাই ক্ষতিপূরণ লাভ করে। ইহার ফলে, যাহাদের ক্ষতি ঘটে শুধু তাহারাই সমগ্র ক্ষতি নিজেরা বহন না করিয়া তৎপরিবর্তে সকল বীমাগ্রহীতাগণ একত্রে ঐ ক্ষতি বহন করে। এবং প্রত্যেক বীমাগ্রহীতাই সামান্য প্রিমিয়ামের পরিবর্তে সম্ভাব্য ক্ষতির দরুন ক্ষতিপূরণের নিশ্চয়তা লাভ করে। এজন্য বলা হয় যে বীমা দ্বারা একের কারবারী-ঝুঁকি বহুর মধ্যে বণ্টিত হইয়া থাকে (Insurance is the spreading of business risks)। ইহাই বীমার মূলনীতি।

## বীমাচুক্তির অপরিহার্য বিষয়াবলী

ঝুঁকি এবং জীবন, উভয় প্রকার বীমাচুক্তিরই দুইটি অপরিহার্য বিষয় দেখা যায়। ইহারা বীমাচুক্তির মূল ভিত্তি। যথা—১. বীমাযোগ্য স্বার্থের উপস্থিতি (presence of insurable interest); এবং ২. চূড়ান্ত সদ্বিশ্বাস (utmost good faith or 'uberrimae fidei')।

১. **বীমাযোগ্য স্বার্থ** (Insurable Interest): বীমাচুক্তিতে বীমা-গ্রহীতার আর্থিক ক্ষতি ঘটিবার বা আর্থিক দায় উদ্ভূত হইবার আশঙ্কা থাকিলে, উহাতে তাহার বীমাযোগ্য স্বার্থ বর্তমান বলিয়া গণ্য করা হয়। কোন বিষয়-বস্তুতে যাহার বীমাযোগ্য স্বার্থ বর্তমান, একমাত্র তিনিই উহার বীমা করিতে পারেন। জীবনবীমার ক্ষেত্রে স্ত্রী স্বামীর জীবনের উপর বীমাপত্র গ্রহণ করিতে পারেন। কারণ স্বামীর অবর্তমানে তাহার সমূহ আর্থিক ক্ষতির সম্ভাবনা থাকে। পারস্পরিক যৌথ দায়ের দ্বারা আবদ্ধ বলিয়া, অংশীদারী কারবারের একজন অংশীদার অপর অংশীদারের জীবনবীমা করিতে পারেন। কিন্তু এক ভ্রাতা অপর ভ্রাতার জীবন বীমা করিতে পারে না। কারণ, এস্থলে একের অবর্তমানে অপরিহার্যভাবে অপরের ক্ষতির সম্ভাবনা দেখা দেয় না।

নৌ, অগ্নি প্রভৃতি ঝুঁকি বীমার ক্ষেত্রেও একই কথা প্রযোজ্য। অর্থাৎ কোথাও বীমার বিষয়বস্তুতে বীমাগ্রহীতার বীমাযোগ্য স্বার্থ বর্তমান না থাকিলে, উহার বীমা গ্রহণ করা যায় না।

২. **চূড়ান্ত সদ্বিশ্বাস** (Utmost Good Faith): জীবন এবং ঝুঁকি, উভয় প্রকার বীমাচুক্তির বৈধতাই, চূড়ান্ত সদ্বিশ্বাসের উপর নির্ভরশীল। বীমাচুক্তি সম্পাদনের পূর্বে ও বীমা প্রস্তাব উপস্থিত করিবার সময়, বীমার বিষয়বস্তু সম্পর্কিত যাবতীয় গুরুত্বপূর্ণ তথ্য অকপটে প্রকাশ করা, বীমা গ্রহণেচ্ছুক ব্যক্তির পক্ষে বাধ্যবাধকতাপূর্ণ (obligatory)। কারণ, ইহার অভাবে বীমাকারীর পক্ষে যথাযথরূপে ঝুঁকির পরিমাপ এবং প্রিমিয়াম নির্ধারণ করা সম্ভব নহে। চুক্তি সম্পাদনের পর যদি প্রকাশ পায় যে বীমাগ্রহীতা বীমা প্রস্তাবে বীমার বিষয়বস্তু সম্পর্কিত কোন গুরুত্বপূর্ণ তথ্য গোপন করিয়াছিলেন, তবে তাহার দরুন উক্ত বীমাচুক্তি বাতিল (void) হইয়া যাইবে।

## পুনর্বীমা

সাধারণত অগ্নি, নৌ প্রভৃতি ঝুঁকি বীমার ক্ষেত্রে দেখা যায় যে, বীমা-কারিগণ প্রথমে বীমাচুক্তি সম্পাদন করিয়া পরে, উহার সমগ্র অথবা একাংশের জন্য পুনরায় অপর বীমাকারিগণের নিকট হইতে বীমাপত্র গ্রহণ করে। ইহাকে

পুনর্বীমা বলে। ইহার কারণ দুইটি। প্রথমত, যে বীমাকারী ব্যক্তিগণ বা প্রতিষ্ঠান যে সকল বীমা চুক্তি সম্পাদন করে, তাহার পরিমাণ অত্যধিক বলিয়া মনে করিলে, নিজেদের ঝুঁকি হ্রাসের জন্য উহার একাংশ বা সমগ্র অংশের জন্য পুনরায় অপর বীমাকারী ব্যক্তি বা প্রতিষ্ঠানের সহিত বীমা চুক্তিতে আবদ্ধ হয়। দ্বিতীয়ত, লয়েডসের মত বীমার দায়গ্রাহকগণ ( underwriters ) লাভের জন্য প্রথমে সাধারণ কারবারিগণের সহিত উচ্চ হারে প্রিমিয়ামের শর্তে বীমাচুক্তি সম্পাদন করিয়া, পরে স্বল্পতর হারে অন্যান্য বীমাকারী ও দায়গ্রাহকগণের নিকট উহার পুনরায় বীমা করিয়া থাকেন। জীবনবীমার ক্ষেত্রেও কথনও কথনও এইরূপ পুনর্বীমার আশ্রয় লওয়া হয়।

### যুগ্ম বীমা

অগ্নি, নৌ প্রভৃতি যাবতীয় ঝুঁকি বীমার ক্ষেত্রে একই বিষয়বস্তুর জন্য বীমা-গ্রহীতা দুইবার বীমা গ্রহণ করিলে উহাকে যুগ্ম বীমা বলা যায়। সাধারণত বীমাগ্রহীতাগণ দুইজন বিভিন্ন বীমাকারীর নিকট হইতে একই বিষয়বস্তুর জন্য দুইটি পৃথক বীমাপত্র গ্রহণ করিয়া থাকে। এ সকল ক্ষেত্রে নিয়ম হইতেছে এই যে, যেহেতু বীমার মোট পরিমাণ বিষয়বস্তুর প্রকৃত মূল্যের অধিক হইতে পারে না, সেজন্য ক্ষতি ঘটিলে বীমাগ্রহীতাকে হয় উভয়ের নিকট আনুপাতিক ক্ষতিপূরণের দাবি উপস্থিত করিতে হইবে, নতুবা যে কোন একপক্ষের নিকট হইতে বীমাকৃত মূল্য ক্ষতিপূরণ বাবদ আদায় করিতে হইবে। দ্বিতীয় ক্ষেত্রে, ক্ষতিপূরণ-প্রদানকারী বীমাকারীর নিকট হইতে পরে আনুপাতিক হারে ক্ষতি-পূরণের অর্থ আদায় করিয়া থাকে। এই নিয়ম জীবনবীমার ক্ষেত্রে প্রযোজ্য নহে।

### বীমার প্রকারভেদ

ঝুঁকি অনুসারে বীমা নানা প্রকারের হইতে পারে। পাশের রেখাচিত্রে ইহার পরিচয় দেওয়া হইল। নির্দিষ্ট সময়ের শেষে বা মৃত্যু ঘটিলে যে বীমার অর্থ বীমাকারী বীমাগ্রহীতা বা তাহার নির্দেশিত কোন ব্যক্তি বা অপর কাহাকেও প্রদান করে তাহাই জীবন-বীমা। ইহা ছাড়া, জলপথে, বিমান পথে ও স্থলপথে পণ্য পরিবহণ কালে বা অগ্নিকাণ্ডে, চুরি প্রভৃতির দরুন পণ্য সামগ্রীর ক্ষতির আশঙ্কা থাকিলে তজ্জন্য নানাপ্রকারের ক্ষতিপূরণের বীমা সম্পাদন করা যায়। ইহাদের সাধারণ

বীমা বা General Insurance বলে। তাহা ছাড়া, আধুনিককালে সকল দেশেই শ্রমিক কর্মচারিগণের আর্থিক নিরাপত্তার জন্য রাষ্ট্রের পক্ষ হইতে ক্ষতি-পূরণের ব্যবস্থা করা হইতেছে। ইহাকে সামাজিক বীমা বা Social Insurance বলে।

## নৌবীমা

### MARINE INSURANCE

অভ্যন্তরীণ এবং বৈদেশিক ব্যবসায়ে জলপথে পণ্যদ্রব্য পরিবাহিত হইবার কালে, ঝড়-তুফান ইত্যাদি প্রাকৃতিক ও অন্যান্য কারণে পণ্য বিনষ্ট হইবার যথেষ্ট আশঙ্কা থাকে। উহাতে পণ্যের মালিক ক্ষতিগ্রস্ত হয়। তেমনি জলযান-খানিও বিনষ্ট হইতে পারে। আবার পরিবাহিত পণ্য ক্ষতিগ্রস্ত হইলে জাহাজ কোম্পানীর ভাড়া বাবদ আয় হ্রাস পাইবার আশঙ্কা থাকে। এইরূপে নৌপরিবহণ কার্য নানাবিধ কারণে অত্যন্ত বিপদসংকুল হওয়ায়, উহার দরুন কারবারিগণের ও পরিবহণকারী প্রতিষ্ঠানের ক্ষতির আশঙ্কা বা ঝুঁকি বহন করিবার জন্য একদল স্বতন্ত্র কারবারী দেখা যায়। ইহাদের বীমাকারী ( Insurer ) বলে এবং যাহাদের ঝুঁকি ইহারা বহন করে, তাহাদের বীমাগ্রহীতা ( Insured ) বলা হয়। নৌবীমার কারবারে নির্দিষ্ট পরিমাণ প্রিমিয়াম প্রদানের পরিবর্তে পণ্য ক্ষতিগ্রস্ত হইলে, বীমাকারী বীমাগ্রহীতাকে উপযুক্ত ক্ষতিপূরণ দান করিবে বলিয়া উভয়ের মধ্যে চুক্তি সম্পাদিত হয়।

এইরূপে নৌবীমার কারবার কাহারও মতে ৫০০।৭০০ বৎসর ধরিয়া প্রচলিত হইয়াছে। ভারতে অবশ্য জথমী হুণ্ডির মাধ্যমে এইরূপ নৌবীমার অনুরূপ কারবার দীর্ঘদিন যাবৎ হুণ্ডিওয়ালা নামে এক শ্রেণীর দেশীয় মহাজন ও সাহুকারগণ পরিচালনা করিতেছে। তবে সংগঠিতরূপে নৌবীমার কারবার ২০০ বৎসরের অধিক পুরাতন নহে।

### নৌবীমার বিষয়বস্তুসমূহ

জলযান অর্থাৎ জাহাজ, মাসুল এবং জাহাজে বোঝাই পণ্য—এই তিনটি হইল নৌবীমার বিষয়বস্তু। যাতায়াতকালে বিভিন্ন প্রকারের সামুদ্রিক বিপদের (Perils of the Sea) ফলে জাহাজটির আংশিক ক্ষতি অথবা সামুদ্রিক বিনষ্টির ঝুঁকি হইতে রক্ষা পাইবার জন্য, অর্থাৎ ঐ সকল বিপদ-আপদের দরুন ক্ষতি হইলে তাহা পূরণের নিশ্চয়তা পাইবার জন্য, জাহাজের মালিক জাহাজটির সামুদ্রিক বীমা করিতে পারে। ইহাকে "Hull Insurance" বলে।

সামুদ্রিক দুর্ঘটনায় জাহাজ ক্ষতিগ্রস্ত হইলে উহাতে বোঝাই পণ্যদ্রব্যসমূহ

আংশিক বা সামগ্রিকভাবে বিনষ্ট হইতে পারে এবং সেক্ষেত্রে উহাদের মাসুল-বাবদ জাহাজের মালিকের অথবা জাহাজ ভাড়াকারীর আয় হ্রাস পাইবার আশঙ্কা থাকে। সেজন্য মাসুলেরও বীমা করা হয়। ইহাকে "Freight Insurance" বা মাসুল বীমা বলে। জাহাজের মালিক অথবা জাহাজটি ভাড়া লইয়া ব্যবসায়ীদের পণ্য পরিবহণে যিনি উহাকে ব্যবহার করিতেছেন, এরূপ জাহাজ ভাড়াকারী এই মাসুল বীমা করিয়া থাকেন।

পরিবহণকালে দুর্ঘটনায় জাহাজে বোঝাই পণ্যসামগ্রী ক্ষতিগ্রস্ত হইলে উহার ক্ষতিপূরণের নিশ্চয়তা লাভের উদ্দেশ্যে পণ্যের মালিকগণ তাঁহাদের পণ্যের বীমা করিয়া থাকেন। ইহাকে "Cargo Insurance" বলে।

**সামুদ্রিক বিপদসমূহ** ( Perils of the Sea ): সামুদ্রিক বিপদগুলিকে প্রথমে দুই শ্রেণীতে বিভক্ত করা যায়। যথা, প্রাকৃতিক ও অপ্রাকৃতিক বিপদসমূহ।

ঝড়-ঝঞ্ঝা, ঢেউ, জাহাজে জাহাজে সংঘর্ষ, জাহাজের সহিত জলমগ্ন পর্বতের সংঘর্ষ, মগ্ন চড়ায় জাহাজের আবদ্ধ হওয়া, অগ্নিকাণ্ড প্রভৃতি প্রাকৃতিক বিপদের দৃষ্টান্ত।

অপ্রাকৃতিক বিপদগুলিকে পুনরায় দুইভাগে বিভক্ত করা যায়। যথা,—১. জাহাজস্থ ব্যক্তিবর্গের কার্যকলাপজনিত ক্ষতি এবং ২. জাহাজ-বহির্ভূত ব্যক্তিগণের কার্যকলাপজনিত ক্ষতি।

জাহাজের কাপ্তেন ও খালাসীগণের অসাধু কার্যকলাপজনিত ক্ষতি প্রথমোক্ত শ্রেণীর অন্তর্গত। জলদস্যুর আক্রমণ, শত্রুপক্ষদের আক্রমণ, বন্দরে চুরি ইত্যাদি কারণজনিত ক্ষতি দ্বিতীয় শ্রেণীর অন্তর্গত।

**নৌবীমার অপরিহার্য বিষয়সমূহ** ( Requisites of Marine Insurance ): নৌবীমার ক্ষেত্রে নিম্নলিখিত বিষয়গুলি অপরিহার্য বলিয়া গণ্য করা হয়:

১. **বীমাগ্রহীতার বীমাযোগ্য স্বার্থের** ( Insurable interest ) **উপস্থিতি**: দুর্ঘটনাজনিত আর্থিক ক্ষতিকে বীমাযোগ্য স্বার্থ বলিয়া গণ্য করা যায়। নৌবীমা চুক্তি সম্পাদনের সময় ইহা না থাকিতেও পারে, কিন্তু দুর্ঘটনা ঘটিবার সময় উহা বর্তমান না থাকিলে, ক্ষতিপূরণ দাবি করা যায় না।

২. **চূড়ান্ত সদ্বিশ্বাস** ( Utmost good faith ): বীমার চুক্তি বীমাকারী এবং বীমাগ্রহীতার মধ্যে চূড়ান্ত সদ্বিশ্বাসের উপর প্রতিষ্ঠিত। অর্থাৎ ইহাতে বীমার বিষয়বস্তু সংক্রান্ত যাবতীয় তথ্য বীমাগ্রহীতা কর্তৃক বীমাকারীর

নিকট খোলাখুলিভাবে প্রকাশ করা বাধ্যতামূলক। এইজন্য চুক্তি সম্পাদনের পর যদি দেখা যায় যে, বীমাগ্রহীতা কোন গুরুত্বপূর্ণ বিষয় গোপন করিয়াছিলেন, তাহা হইলে ঐ বীমার চুক্তি বাতিল ( Void ) বলিয়া গণ্য হইবে।

স্মরণযোগ্য যে, নৌবীমা চুক্তি মূলত ক্ষতিপূরণের চুক্তি ( Contract of indemnity )। বীমাগ্রহীতার কোন ক্ষতি হইলে তবেই বীমাকারী উহা পূরণ করিবেন। পরিবহণকালে কোন দুর্ঘটনা না ঘটিলে, এবং উহার ফলে কোন ক্ষতি না হইলে বীমাগ্রহীতা কোন ক্ষতিপূরণ দাবি করিতে পারেন না।

**গৌণ শর্ত**

যাবতীয় চুক্তিই কতকগুলি শর্তের ( Stipulations ) উপর প্রতিষ্ঠিত। এই সকল শর্তের কতকগুলি প্রধান বা মুখ্য শর্ত ( Condition ) এবং অপরগুলি অপ্রধান বা গৌণ শর্ত ( Warranty )। সাধারণ চুক্তিতে মুখ্য শর্তগুলি লঙ্ঘন করিলে, তজ্জন্য চুক্তি বাতিল ( Void ) হইয়া যায়। গৌণ শর্তগুলি সাধারণত উহ্য ( Implied ) থাকে, তবে উল্লিখিত ( Expressed ) থাকিতেও পারে। কিন্তু ঐগুলি মান্য না করিলে তজ্জন্য চুক্তি বাতিল হয় না। তবে, ক্ষতিগ্রস্তপক্ষ উহার জন্য উপযুক্ত ক্ষতিপূরণ দাবী করিতে পারে। অর্থাৎ এককথায় সাধারণত মুখ্য শর্তগুলি চুক্তির নিয়ন্ত্রক শর্ত, কিন্তু গৌণ শর্ত তাহা নহে।

কিন্তু নৌবীমার ক্ষেত্রে গৌণ শর্তগুলি ( Warranty ) উহ্য থাকিলেও উহারা চুক্তির নিয়ন্ত্রক শর্ত অর্থাৎ মুখ্য শর্ত ( Condition ) বলিয়া পরিগণিত হয়। এবং উহা পালিত না হইলে সমগ্র বীমাচুক্তি বাতিল হইয়া যায়।

**নৌবীমার অনুল্লিখিত গৌণ শর্তাবলী** ( Implied Warranties in Marine Insurance ) : নৌবীমাতে নিম্নলিখিত গৌণ শর্তগুলি বীমাচুক্তির পক্ষে অপরিহার্য বলিয়া গণ্য করা হয় :

১. **জাহাজের সমুদ্রে চলাচলযোগ্যতা** (Sea worthiness Clause) : জাহাজটির সমুদ্রে চলাচলের সম্পূর্ণ যোগ্যতা রহিয়াছে, বীমাগ্রহীতা (Insured) কর্তৃক এই আশ্বাস প্রদানের শর্তে বীমাকারী (Insurer) বীমার চুক্তি সম্পাদনে সম্মত হয়। জাহাজের সামুদ্রিক যোগ্যতা বলিতে, উহাতে যথোপযোগী লোকলস্কর, প্রয়োজনীয় অন্যান্য সাজসরঞ্জাম রহিয়াছে এবং সীমাতিরিক্ত পণ্য বোঝাই হয় নাই, ইত্যাদি বুঝায়।

২. **জাহাজের সাধারণ গতিপথ হইতে ভ্রষ্ট না হওয়া** ( Non-deviation Clause ) : যে সমস্ত বীমা চুক্তি জাহাজের নির্দিষ্ট গতিপথের ভিত্তিতে ( Voyage Policy ) সম্পাদিত হয় ( অর্থাৎ এক বন্দর হইতে

অপর বন্দর পর্যন্ত ), সে ক্ষেত্রে জাহাজটি সাধারণ গতিপথ হইতে ভ্রষ্ট হইবে না, একথা উহ্য থাকে। তবে, কতকগুলি ক্ষেত্রে ইহার ব্যতিক্রম হইলেও, তাহাতে চুক্তি অসিদ্ধ হয় না। যথা, খালাসীদের বিদ্রোহ, প্রতিকূল আবহাওয়া, জীবনরক্ষার কারণে, খালাসী ও খাদ্য, পানীয় এবং জ্বালানি প্রভৃতির আকস্মিক অভাবের দরুন এবং শত্রুর হস্ত হইতে রক্ষা পাইবার জন্য।

৩. **যাত্রার বৈধতা** ( Legality of the Voyage ): ইহা ধরিয়া লওয়া হয় যে, জাহাজটি বৈধ ব্যবসা-বাণিজ্যসংক্রান্ত কার্যে সমুদ্রযাত্রা করিতেছে। উহাতে কোন অবৈধ উদ্দেশ্য যথা, শুল্ক ফাঁকি, নিষিদ্ধ দ্রব্য পরিবহণ, নিষিদ্ধ বাণিজ্য অথবা চোরাই চালান প্রভৃতি নাই।

স্মরণযোগ্য যে, এই সকল অনুল্লিখিত শর্তাদি এবং বীমাপত্রে উল্লিখিত শর্তসহ নৌ-বাণিজ্যের প্রচলিত রীতিনীতি ও প্রথা প্রভৃতি সকলই অবশ্য পালনীয়।

**নৌবীমাপত্রের প্রকারভেদ**

নৌবীমাকার্যে বীমাগ্রহীতার ( Insured ) প্রয়োজনানুযায়ী বিভিন্ন প্রকারের নৌবীমাপত্রের ( Marine Insurance Policy ) প্রচলন রহিয়াছে। নিম্নে উহাদের সংক্ষিপ্ত বিবরণ প্রদত্ত হইল :

১. **নির্দিষ্ট পথে সমুদ্রযাত্রার বীমাপত্র** ( Voyage Policy ): যে বীমাপত্রের দ্বারা নির্দিষ্ট গতিপথে গমনকালে জাহাজ বা পণ্যের সম্ভাব্য ক্ষতিপূরণের দায় গ্রহণ করা হয়, তাহাই Voyage Policy নামে পরিচিত।

২. **সময়ানুসার বীমাপত্র** ( Time Policy ): এই জাতীয় বীমাপত্রের দ্বারা ৬ মাস হইতে ১ বৎসর পর্যন্ত যে কোন নির্দিষ্ট সময়কালের জন্য জাহাজ ও পণ্যের ক্ষতিপূরণের দায় গ্রহণ করা হয়।

৩. **মিশ্র বীমাপত্র** (Mixed Policy): এই জাতীয় Voyage Policy এবং Time Policy, উভয়ের সংমিশ্রণ মাত্র। ইহাতে নির্দিষ্ট সময়কালের জন্য নির্দিষ্ট গতিপথে গমনকারী জাহাজ ও পণ্যের ক্ষতিপূরণের দায় গৃহীত হয়।

৪. **মূল্যঘোষিত বীমাপত্র** ( Valued Policy ): যে বীমাপত্রে বীমার বিষয়বস্তুর মূল্য উল্লিখিত হয়, তাহাকে Valued Policy বলে।

৫. **মূল্য ঘোষণাহীন বা অনুক্ত মূল্য বীমাপত্র** ( Open or Unvalued Policy ): এই প্রকারের বীমাপত্রে বীমার বিষয়বস্তুর মূল্য উল্লেখ করা হয় না।

৬. **অনির্দিষ্ট বীমাপত্র** (Floating Policy): এই প্রকারের বীমাপত্র জাহাজের জন্যই প্রচলিত। যে সকল জাহাজীকারবারের একাধিক জাহাজ

সর্বদাই বিভিন্ন গতিপথে যাতায়াত করিতেছে, উহারা সাধারণত একবারে একটি মোটা অঙ্কের বীমাপত্র গ্রহণ করে। পরে, ঐ অঙ্কের মধ্যে বিভিন্ন পথে যাত্রাকারী, তাহাদের বিভিন্ন জাহাজগুলির কোন্‌টির জন্য কত টাকার ঝুঁকি নির্দিষ্ট হইবে তাহা বীমাকারী প্রতিষ্ঠানকে জানাইয়া দেয়। এই ব্যবস্থায় বিভিন্ন জাহাজগুলির জন্য বারবার বীমাপত্র লইবার নিত্য নৈমিত্তিক ঝামেলা পোহাইতে হয় না।

৭. **যৌগিক বীমাপত্র** ( Composite Policy ) : নৌবীমার সাধারণত বৃহৎ অঙ্কের বীমাপত্রের ক্ষেত্রে একাধিক বীমাকারী প্রতিষ্ঠান ( insurers ) একত্রিত হইয়া দায় গ্রহণ করে। যেমন, তিনটি বীমকারী প্রতিষ্ঠান একত্র হইয়া যথাক্রমে ৫০ লক্ষ টাকা, ৩০ লক্ষ টাকা ও ২০ লক্ষ টাকার, মোট ১ কোটি টাকার বীমার দায় একত্রে গ্রহণ করিতে পারে। এই জাতীয় বীমা-পত্রই Composite Policy নামে পরিচিত।

৮. **বন্দর-ঝুঁকি বীমাপত্র** ( Port Risk Policy ) : নির্দিষ্ট সময় কালের মধ্যে বন্দরে থাকাকালীন জাহাজ বা পণ্যের কোনরূপ ক্ষতিপূরণের দায় যে বীমাপত্রের দ্বারা গৃহীত হয়, তাহাই Port Risk Policy নামে অভিহিত। বলা বাহুল্য যে, এই জাতীয় বীমাপত্রের দ্বারা সমুদ্রে যাতায়াতরত পণ্য বা জাহাজের ক্ষতিপূরণের দায় গ্রহণ করা হয় না।

## নৌবীমাকার্যে ক্ষতির প্রকারভেদ

নৌবীমাকার্যে বীমার বিষয়বস্তুর ক্ষতি সামগ্রিক ( total ), এবং আংশিক ( average ) এই দুই প্রকারের হইতে পারে :

১. **সামগ্রিক ক্ষতি** ( Total loss ) : যখন বীমার বিষয়বস্তু এরূপ ক্ষতিগ্রস্ত হয় যে, উহার পুনরুদ্ধারের কোন সম্ভাবনা থাকে না, তাহাকে সামগ্রিক ক্ষতি বলে। ইহা আবার দুই প্রকারের হইতে পারে। যথা, প্রকৃত সামগ্রিক ক্ষতি ( Actual total loss ) ও উদ্ধারযোগ্য সামগ্রিক ক্ষতি ( Constructive total loss )।

ক. প্রকৃত সামগ্রিক ক্ষতি ( Actual total loss ) : বীমার বিষয়বস্তু যখন সম্পূর্ণ বিনষ্ট বা বিকৃত হয় এবং উহার উদ্ধারের আর উপায় থাকে না, তাহাকে প্রকৃত সামগ্রিক ক্ষতি বলে। যেমন, সমুদ্রের মাঝখানে পণ্যসমেত কোন জাহাজ ডুবিয়া গেলে, উহার এবং উহার পণ্য পুনরুদ্ধারের আর কোন আশা থাকে না। এই ক্ষতিকে প্রকৃত সামগ্রিক ক্ষতি বলা যায়।

খ. উদ্ধারযোগ্য সামগ্রিক ক্ষতি ( Constructive total loss ) : যখন বীমার বিষয়বস্তু এরূপভাবে ক্ষতিগ্রস্ত হয় যে, উহার পুনরুদ্ধার সম্ভব হইলেও

তাহার ব্যয় উদ্ধারযোগ্য বস্তুর মূল্য অপেক্ষা অতিরিক্ত হইয়া পড়ে, তখন তাহাকে উদ্ধারযোগ্য সামগ্রিক ক্ষতি বলে। যেমন, উপকূলের নিকটবর্তী মগ্নশৈলের সহিত সংঘর্ষের ফলে নিমজ্জিত জাহাজের উদ্ধারসাধন সম্ভব হইলেও, যদি উহার ব্যয় উদ্ধারকৃত দ্রব্যের মূল্য অপেক্ষা অধিক হয়, তবে ঐ ক্ষতিকে উদ্ধারযোগ্য সামগ্রিক ক্ষতি বলা যায়।

২. **আংশিক ক্ষতি ( Average loss ) :** যখন বীমাকৃত জাহাজ অথবা পণ্য সম্পূর্ণরূপে ক্ষতিগ্রস্ত হয় না, উহাকে আংশিক ক্ষতি বলা হয়। ইহা দুই প্রকারের। যথা, সাধারণ আংশিক ক্ষতি ( General average loss ) এবং বিশেষ আংশিক ক্ষতি ( Particular average loss )।

ক. সাধারণ আংশিক ক্ষতি ( General Average Loss ) : পণ্য, মাসুল ও জাহাজের মালিক, প্রভৃতি সকল পক্ষের স্বার্থরক্ষার্থে যে ইচ্ছাকৃত ক্ষতি ঘটানো হয়, তাহাই সাধারণ আংশিক ক্ষতি। এই ক্ষতিসাধনের উদ্দেশ্য সংশ্লিষ্ট সকলের স্বার্থের নিরাপত্তা রক্ষা করা। যেমন, ঝড়ঝঞ্ঝায় বিপদগ্রস্ত জাহাজকে ভারমুক্ত ( lighten ) করিবার জন্য জাহাজের পণ্য সমুদ্রে নিক্ষেপ করা হয়। ইহার জন্য পণ্য মালিকের যে ক্ষতি হয়, তাহা জাহাজের মূল্য মাসুল ও পণ্যমূল্যের আনুপাতিক হারে যথাক্রমে উক্ত তিনপক্ষের মধ্যে বণ্টন করা হয়। অবশ্য ক্ষতিগ্রস্ত পক্ষগণ বীমাকারিগণের নিকট হইতে ক্ষতিপূরণ লাভ করেন।

খ. বিশেষ আংশিক ক্ষতি (Particular Average Loss) : আকস্মিক কোন ঘটনা দ্বারা জাহাজ বা পণ্যের ক্ষতি হইলে, তাহাকে বিশেষ আংশিক ক্ষতি বলে। এবং এই প্রকারের ক্ষতি কেবলমাত্র স্বার্থ-সংশ্লিষ্ট পক্ষকেই বহন করিতে হয়। অবশ্য ক্ষতিগ্রস্ত পক্ষ নৌবীমাপত্র লইয়া থাকিলে, বীমাকারীর নিকট হইতে তজ্জন্য ক্ষতিপূরণ আদায় করিতে পারেন।

ইহা সাধারণ আংশিক ক্ষতির ন্যায় ইচ্ছাকৃত নহে। এই ক্ষতিসাধনের দ্বারা কাহারও স্বার্থ রক্ষা পায় না ; সেজন্য সংশ্লিষ্ট পক্ষ ছাড়া অপর কোন পক্ষ ক্ষতির অংশ বহন করে না।

### লয়েডস্ বা লয়েডসের দায়গ্রাহকগণ

নৌবীমার দায়গ্রহণ কার্যে নিযুক্ত সমিতিবদ্ধ একদল দায়গ্রাহক ও অন্যান্য ব্যক্তিবর্গ Lloyd's Underwriters অথবা সংক্ষেপে Lloyd's নামে পরিচিত। এই সংগঠনটির ইতিহাস কৌতূহলোদ্দীপক। বিগত সপ্তদশ শতাব্দীর শেষভাগে ইংলণ্ডে কফির প্রচলন আরম্ভ হওয়ায় অল্পকালের মধ্যেই উহা অত্যন্ত জনপ্রিয় পানীয়ে পরিণত হয়। ঐ সময়ে লণ্ডনের টাওয়ার স্ট্রীটে

মিঃ লয়েড নামে এক ব্যক্তির কফিখানা তৎকালীন লণ্ডন বন্দরের বণিক ও নাবিকগণের বিখ্যাত আড্ডাস্থল হইয়া উঠে। মিঃ লয়েড খরিদ্দারগণের সুবিধার্থে দেশবিদেশে যাতায়াতকারী জাহাজের সংবাদ সংগ্রহ করিতে আরম্ভ করেন। শীঘ্রই দেশবিদেশে ঐরূপ জাহাজের সংবাদ সংগ্রাহক নিযুক্ত হয় এবং ডাক ও তার ব্যবস্থাবিহীন সেই যুগে সাংকেতিক ইঙ্গিত মারফত দূরদূরান্ত হইতে সংবাদ সংগৃহীত ও কফিখানার খরিদ্দারগণের নিকট পরিবেশিত হইতে থাকে। এই সুবিধার জন্য ধীরে ধীরে লয়েডের কফিখানা নৌবীমার দায়গ্রাহকগণের কার্যকলাপের কেন্দ্রস্থলে পরিণত হয়। এই সকল দায়গ্রাহকগণ শীঘ্রই লয়েডসের দায়গ্রাহক ( Lloyd's Underwriters ) হিসাবে পরিচিতি লাভ করেন। জাহাজ সংক্রান্ত সংগৃহীত তথ্যাদি অতঃপর ১৬৯৬ সাল হইতেই নিয়মিত ভাবে মুদ্রিত ও প্রকাশিত হইতে থাকে। ইহাকে 'Lloyd's News' বলা হইত। পরে ইহার নাম পরিবর্তন করিয়া 'Lloyd's List' রাখা হয়।

১৭৭১ সালে নৌবীমার দায়গ্রাহক ও দালালগণ একত্রিত হইয়া Association of Lloyd's Underwriters নামে একটি সমিতি গঠন করেন। ১০০ বৎসর পর ১৮৭১ সালে ইহা পার্লামেন্টের একটি আইনের দ্বারা The Corporation of Lloyd's নামে পুনর্গঠিত ও বিধিবদ্ধ হয়। এই সমিতির উদ্দেশ্য দ্বিবিধ, যথা—ইহার সভ্যগণের স্বার্থসাধন এবং জাহাজ সংক্রান্ত নানাবিধ সংবাদ সংগ্রহ ও সভ্যগণের মধ্যে উহা বন্টন। ইহার সভ্যগণকে প্রবেশমূল্য ও বার্ষিক চাঁদা দিতে হয়। ইহারা দুই শ্রেণীর। যথা, দায়গ্রাহক ( Underwriters ) এবং দালাল, যাঁহারা দায়গ্রাহক নহেন ( non-underwriters )। এখানে একটি কথা উল্লেখযোগ্য যে, সমিতি হিসাবে The Corporation of Lloyd's কোন দায়গ্রহণ করে না। উহার সভ্যগণ ব্যক্তিগতভাবে দায়গ্রহণ কার্য সম্পাদন করিয়া থাকেন। ইহার সভ্যসংখ্যা সীমাবদ্ধ এবং তাহারা যাহাতে নিজ নিজ দায় মিটাইতে অক্ষমতার দরুন প্রতিষ্ঠানের সুনাম নষ্ট না করে, সেজন্য সভ্যপদ প্রদানের সময় তাহাদের নিকট হইতে নির্দিষ্ট পরিমাণ অর্থ জামিন বাবদ গ্রহণ করা হয়। ইহার বর্তমান কার্যালয় লণ্ডনের Leadenhall Street-এ অবস্থিত। ইহার কার্যাবলী সমগ্র পৃথিবী বিস্তৃত এবং প্রতিষ্ঠান হিসাবে ইহা সত্যই তুলনাহীন।

**Lloyd's Register of British and Foreign Shipping :** নৌবীমার দায়গ্রহণ কার্যে দেশবিদেশের বিভিন্ন জাহাজ ও উহাদের অবস্থা সম্বন্ধে পুঙ্খানুপুঙ্খ জ্ঞান সবিশেষ প্রয়োজন। এইজন্য, লয়েডসের একটি সংস্থা হইতে গত ১৭৫ বৎসর ধরিয়া ইংলণ্ডসহ পৃথিবীর অন্যান্য সকল দেশে নির্মিত জাহাজের বিস্তৃত বিবরণ

প্রতি বৎসর প্রকাশিত হইয়া আসিতেছে। ৭২ জন সম্পাদকের সহযোগিতায় প্রস্তুত এই বিবরণীর পৃষ্ঠাসংখ্যা ৪ হাজারের অধিক এবং ওজন প্রায় ১০ সের।

এই বাৎসরিক বিবরণীতে (Annual Register) নিম্নলিখিত বিষয়গুলি উল্লিখিত হয়। যথা—

১. যাবতীয় জাহাজের নির্মাণ স্থান ও তারিখ।

২. যে সকল উপাদানে ঐগুলি নির্মিত।

৩. উহাদের আয়তন ও পরিবহণ ক্ষমতা।

৪. জাহাজের গুণাগুণ ও শ্রেণী।

### নৌবীমাপত্র গ্রহণের পদ্ধতি

নৌবীমাপত্র কিভাবে লইতে হয় তাহা আলোচনা করিবার পূর্বে প্রথমেই স্মরণীয় যে, ইহা দুই প্রকারের হইতে পারে। যথা, কোম্পানীর বীমাপত্র (Company's policy) এবং লয়েডসের বীমাপত্র (Lloyd's policy)।

**কোম্পানীর বীমাপত্র** গ্রহণের পদ্ধতি খুবই সহজ। বিভিন্ন নৌবীমাকারী প্রতিষ্ঠানের বীমার প্রিমিয়াম ও অন্যান্য শর্তাবলী মুদ্রিত আকারে পুস্তিকায় প্রকাশিত হয়। তাহাদের নিযুক্ত বীমার দালালও থাকে। বীমাগ্রহণেচ্ছুক যে কোন ব্যবসায়ী সরাসরি ঐ সকল কোম্পানীর সহিত সংযোগ স্থাপন করিয়া যথানিয়মে কোম্পানীর প্রকাশিত শর্তসংবলিত চুক্তি সম্পাদন করিয়া বীমাপত্র গ্রহণ করিতে পারে। ইহাতে দরকষাকষি করার কোন সুযোগ নাই।

**লয়েডসের বীমাপত্র** গ্রহণের পদ্ধতি ইহা হইতে ভিন্ন। এই জাতীয় বীমাপত্র সম্পাদনের উদ্যোগ থাকে লয়েডসের দালালগণের হস্তে। দালালগণ বীমাগ্রহণে ইচ্ছুক ব্যবসায়ীর নিকট বীমার প্রস্তাব করে ও প্রিমিয়ামের হার উল্লেখ করে। ইহা লইয়া বীমাগ্রহণেচ্ছুক ব্যক্তি ও দালালের মধ্যে যথেষ্ট দর কষাকষি চলে। কোম্পানীর তুলনায় লয়েডসের বীমার সুবিধা শুধু ইহাই নহে। আর একটি সুবিধাও আছে। তাহা হইল এই যে, লয়েডসের দায়গ্রাহকগণ ব্যক্তিগত-ভাবে দায় গ্রহণ করে বলিয়া তাহাদের দায়গ্রহণ কার্যের কোন নির্দিষ্ট বিষয় নাই। সুতরাং তাহারা বিভিন্ন প্রকারের দায় গ্রহণ করিতে পারে। কিন্তু বীমা কোম্পানীসমূহের পক্ষে উহা সম্ভব নহে। কারণ তাহাদের দায় গ্রহণের বিষয় সুনির্দিষ্ট। যাহা হউক দরকষাকষির পর ব্যবসায়ীর সহিত রফা হইলে, দালাল তখন একটি কাগজে (চিঠা—slip) পণ্যপরিবহণকারী জাহাজের নাম, গন্তব্যপথ, নির্দিষ্ট সময়, পণ্যের মূল্য, বীমার প্রকৃতি ও যত টাকার বীমা হইবে ইত্যাদি, লিখিয়া লয়েড প্রতিষ্ঠানে দায়গ্রাহকগণের নিাদষ্ট কক্ষে গিয়া ঐ চিঠাটি দেখাইয়া

বিভিন্ন দায়গ্রাহকের নিকট দায় গ্রহণের অনুরোধ করে। যাঁহারা সম্মত হন, তাঁহারা চিঠাটিতে নাম স্বাক্ষর করিয়া পার্শ্বে কত টাকার দায় গ্রহণে ইচ্ছুক তাহা লিখিয়া দেন। এইরূপে ক্রমে ক্রমে বিভিন্ন দায়গ্রাহকের সম্মতি লইয়া যখন প্রস্তাবিত বীমার অঙ্ক পূরণ হয়, তখন দালাল যথাবিহিত বীমাপত্রের ফরম পূরণ করে ও পুনরায় উহাতে পূর্বোক্ত হাতচিঠাতে স্বাক্ষরকারী দায়গ্রাহকগণের স্বাক্ষর সংগ্রহ করে। ইহাতেও কোন্ দায়গ্রাহক কত টাকার দায় গ্রহণ করিবেন তাহা উল্লিখিত হয়। অতঃপর দালাল মোট বীমার উপর প্রিমিয়াম হিসাব করিয়া বীমাপত্র গ্রহণেচ্ছুক ব্যক্তির নিকট দেয় প্রিমিয়ামের জন্য একটি Debit note বা খরচ চিঠা পাঠায়। বীমাগ্রহণকারী সাধারণত বীমার বিষয়বস্তুর প্রকৃত মূল্যের ১০শতাংশ অধিক মূল্যের বীমা করে। ইহার উদ্দেশ্য ভাড়া প্রভৃতি অন্যান্য আনুষঙ্গিক খরচ ইহার অন্তর্ভুক্ত করা। দালাল প্রিমিয়ামের ৫ শতাংশ নিজের জন্য রাখে ও বীমাগ্রহীতা ( Insured ) প্রিমিয়ামের বাকী ৯৫ শতাংশের ১০ শতাংশ ছাড় ( commission ) পায়। বকেয়া সমস্ত অংশ দায়গ্রাহকগণ প্রিমিয়াম বাবদ পাইয়া থাকেন। প্রিমিয়ামের টাকা আদায় হইলে দালাল বীমাপত্রটি যথানিয়মে বীমাগ্রহীতার নিকট প্রেরণ করে।

## নৌবীমাকার্যে ব্যবহৃত কতিপয় শব্দ

**জাহাজ বা জাহাজস্থিত পণ্য বন্ধক রাখিয়া ঋণ গ্রহণ (Bottomry) :** গন্তব্য পথের মধ্যবর্তী কোন বন্দরে জাহাজের মেরামতের প্রয়োজনে অনন্যোপায় হইলে, জাহাজ বন্ধক রাখিয়া ঋণ লইবার উপযুক্ত ক্ষমতা জাহাজের অধ্যক্ষের থাকে। এইরূপ ঋণের নিয়ম হইল, পরবর্তী বন্দরে পৌছাইয়া উহা পরিশোধ করিতে হয় এবং ঋণ পরিশোধ না হওয়া পর্যন্ত জাহাজ বা উহার পণ্যের উপর ঋণদাতার অগ্রাধিকার থাকে। বর্তমানে যোগাযোগ ব্যবস্থার উন্নতির দরুন আর এরূপ ভাবে ঋণ গ্রহণের প্রয়োজন বিশেষ হয় না। এই জাতীয় ঋণপত্রকে Bottomry Bond বলে।

**পণ্যবন্ধক ( Respondentia ) :** ইহা Bottomry-র অনুরূপ। তবে ইহাতে শুধুমাত্র পণ্যবন্ধক রাখা হয়। ইহার চুক্তিপত্রকে Respondentia Bond বা পণ্যবন্ধক পত্র বলে।

**বিপৎকালে জাহাজস্থিত পণ্য সমুদ্রে নিক্ষেপ ( Jettison ) :** সমুদ্রের মধ্যে ঝড়ঝঞ্ঝা, চড়ায় আটক প্রভৃতি বিপদ হইতে উদ্ধার পাইবার জন্য জাহাজকে হালকা করিবার উদ্দেশ্যে, জাহাজস্থিত পণ্য সমুদ্রে নিক্ষেপকার্যকে Jettison বলে।

**কাপ্তেন ও নাবিকগণ কর্তৃক জাহাজের মালিককে প্রতারণা** ( Barratry ) : জাহাজের কাপ্তেন ও নাবিকগণ প্রতারণা করিয়া জাহাজস্থিত পণ্যাদি চুরি, বিনষ্ট প্রভৃতির দ্বারা জাহাজের মালিককে ক্ষতিগ্রস্ত করিয়া থাকে। ইহাই Barratry নামে অভিহিত।

**আশু কারণ** ( Causa Proxima ) : একাধিক কারণে বীমার বিষয়বস্তু ক্ষতিগ্রস্ত হওয়া সম্ভব। নৌবীমার ক্ষতিপূরণ দাবি মিটাইবার ক্ষেত্রে, ঐ সকল কারণের মধ্যে কোন্‌টি দূরবর্তী বা গৌণ এবং কোন্‌টি নিকটবর্তী বা আশু তাহা বিচার করিয়া, আশু কারণটির দরুন ক্ষতির ঝুঁকি বীমা করা থাকিলে, তবেই বীমাকারী ক্ষতিপূরণ দিতে বাধ্য হয়। নৌবীমাতে এই আশু কারণের নীতিটি দৃঢ়ভাবে অনুসরণ করা হয়। ধরা যাক, কোন পণ্যবাহী জাহাজ পথে সংঘর্ষের দরুন ক্ষতিগ্রস্ত হইয়া মেরামতির জন্য মধ্যপথে কোন বন্দরে আসিয়া উপস্থিত হইল। তথায় মেরামত কার্যের জন্য জাহাজস্থিত পণ্যগুলি জাহাজ হইতে নামাইয়া রাখা হইল। তখন ঐ স্থান হইতে কিছু দ্রব্য চুরি হইল বা ইঁদুরে নষ্ট করিল। এজাতীয় ঝুঁকির কথা বীমাপত্রে উল্লিখিত না থাকিলে, বীমাকারী উহার জন্য বীমাগ্রহীতাকে ক্ষতিপূরণ দিতে বাধ্য নহে।

**প্রতিকল্প উত্তমর্ণের নীতি** (Doctrine of Subrogation) : নৌবীমা-কার্যে ইহা একটি সুবিখ্যাত নীতি। এই নীতি অনুসারে বীমাকারী বীমাগ্রহীতার সামগ্রীক ক্ষতি ( total loss ) পূরণ করিলে, তৃতীয় পক্ষের ( third party ) বিরুদ্ধে বীমাগ্রহীতার যাবতীয় অধিকার ও বিশেষ সুবিধা ( Privileges ) এবং তাহা হইতে উদ্ভূত লাভ বীমাকারীর উপরে বর্তায়।

Y জাহাজের দোষে X জাহাজের সহিত উহার সংঘর্ষে, X জাহাজটি সম্পূর্ণ বিধ্বস্ত হইল। এই নীতি অনুসারে তখন X-এর বীমাকারী উহার মালিককে সামগ্রিক ক্ষতিপূরণ প্রদান করিলে, X জাহাজের মালিক অর্থাৎ বীমাগ্রহীতার স্থলাভিষিক্ত হইয়া পড়িবে এবং তাহার প্রতিকল্প হিসাবে Y জাহাজের মালিকের বিরুদ্ধে মোকদ্দমা করিয়া ক্ষতিপূরণ আদায় করিবার অধিকারী হইবে।

**নৌবীমাপত্রের স্বত্বনিয়োগ** ( Assignment of marine insurance policy ) : নৌবীমাকার্যে স্বত্বনিয়োগে বিশেষ কোন জটিলতা নাই। শুধুমাত্র বীমাপত্রের পৃষ্ঠদেশে স্বাক্ষর দান করিয়া অথবা বীমাপত্রটি শুধুমাত্র হস্তান্তরের দ্বারাই স্বত্বনিয়োগ করা যায়। তবে Hull insurance বা জাহাজ বীমার ক্ষেত্রে স্বত্বনিয়োগ বিষয়ে বীমাকারীর সম্মতি প্রয়োজন হয়। এবং সাধারণভাবে

স্বত্বনিয়োগের সময় বীমার বিষয়বস্তুতে বীমাগ্রহীতা অর্থাৎ স্বত্বনিয়োগকারীর বীমাযোগ্য স্বার্থ ( insurable interest ) বর্তমান থাকা আবশ্যক।

**নৌবীমার দাবি পেশের পদ্ধতি:** নৌবীমার ক্ষতি পূরণের জন্য বীমাগ্রহীতাকে বীমাকারীর নিকট দাবি পেশ করিবার সময় নিম্নলিখিত দলিলগুলিসহ দাবিটি পেশ করিতে হয়,—

১. পরিত্যাগের নোটিশ ( Notice of abandonment )—নির্ধারণযোগ্য সামগ্রিক ক্ষতির ক্ষেত্রে বীমাগ্রহীতার পক্ষ হইতে বীমাকারীকে একটি পরিত্যাগের নোটিশ দিতে হয়।

২. জাহাজের অধ্যক্ষের বিবৃতি ( Captain's Protest )—ইহা ক্ষয়-ক্ষতির বিবরণ ও কারণ বর্ণনা করিয়া শপথ সহকারে জাহাজের অধ্যক্ষের একটি লিখিত বিবৃতি।

৩. চালান (Invoice)—পণ্যের কিরূপ ক্ষয়ক্ষতি হইয়াছে তাহা বুঝাইবার জন্য ইহা সঙ্গে পেশ করিতে হয়।

৪. বহনপত্র ( Bill of lading )—পণ্যগুলি যে সত্য সত্যই জাহাজে বোঝাই করা হইয়াছিল তাহা প্রমাণ করিবার জন্য ইহা পেশ করিতে হয়।

৫. বীমাপত্র ( Insurance Policy )—বীমাচুক্তির শর্তগুলি কি ছিল তাহা দেখাইবার জন্য ইহা পেশ করা আবশ্যক।

৬. ক্ষতির প্রত্যয়নপত্র ( Certificate of Survey )—যে অনুমোদিত হিসাবকারী ( surveyor ) ক্ষয়ক্ষতির পরিমাণ নির্ধারণ করে তাহার নিকট হইতে সংগৃহীত ক্ষতির এই প্রত্যয়ন পত্রটি দাবি পত্রের একটি অপরিহার্য ভিত্তি।

৭. প্রতিকল্প উত্তমর্ণ পত্র ( Letter of Subrogation )—ইহার দ্বারা ক্ষতিপূরণ প্রদানের পর বীমাকারী ক্ষতিগ্রস্ত সম্পত্তির অবশিষ্টাংশ কিছু থাকিলে উহার মালিকানার অধিকার পায়।

## সাধারণ বীমা

## GENERAL INSURANCE

### অগ্নিবীমা

নির্দিষ্ট পরিমাণ প্রিমিয়াম প্রদানের শর্তে, নির্দিষ্ট মূল্যের দ্রব্য, নির্দিষ্ট সময়ের মধ্যে অগ্নি দ্বারা বা অগ্নি হইতে উদ্ভূত কারণে বিনষ্ট বা ক্ষতিগ্রস্ত হইলে, ক্ষতিপূরণ প্রদানের জন্য বীমাকারী ও বীমাগ্রহীতার মধ্যে যে চুক্তি হয়, তাহাই অগ্নিবীমা বলিয়া পরিচিত।

### অগ্নিবীমাকারীর প্রকার ভেদ

অগ্নিবীমা কার্যে দুই প্রকারের বীমাকারী দেখা যায়। যথা, Tariff Offices এবং Non-Tariff Offices.

১. Tariff Offices : অগ্নিবীমা কার্যে নিযুক্ত একদল বীমাকারী [ ইহারা সাধারণত কোম্পানী হইয়া থাকে ] নিজেদের মধ্যে প্রতিযোগিতা হ্রাস করিবার জন্য একটি সংঘ গঠন করিয়া প্রিমিয়ামের হার ও অন্যান্য শর্তাবলী চুক্তিদ্বারা নির্দিষ্ট করিয়া লয় এবং সকল সদস্য উহা মান্য করিয়া চলে। এই প্রকার বীমাকারিগণকে Tariff Offices বলে।

২. Non-Tariff Offices : কোন প্রকার সংঘভুক্ত নহে, অগ্নিবীমা কার্যে নিযুক্ত এরূপ বীমাকারী ও দায়গ্রাহকগণ নিজেদের সুবিধা ও ইচ্ছামত হারে প্রিমিয়াম লাভের শর্তে অগ্নিবীমা চুক্তি সম্পাদন করে। ইহারা বীমাকারী সংঘের বহির্ভুক্ত হওয়ায় প্রতিযোগিতামূলক ভাবে অপেক্ষাকৃত অল্প হারে প্রিমিয়ামের চুক্তিতে সম্মত হইয়া থাকে। ইহাদের Non-Tariff Offices বলা হয়।

### অগ্নিবীমার অপরিহার্য বিষয়সমূহ

নিম্নলিখিত বিষয়গুলি অগ্নিবীমা চুক্তির পক্ষে অপরিহার্য বলিয়া গণ্য করা হয়।

১. **চূড়ান্ত সদ্বিশ্বাস** (utmost good faith) : বীমাগ্রহীতা ও বীমাকারীর পারস্পরিক চূড়ান্ত সদ্বিশ্বাসের উপর অগ্নিবীমার চুক্তি প্রতিষ্ঠিত। সুতরাং বীমার প্রস্তাবের সময় বীমাগ্রহণেচ্ছুক ব্যক্তি বা প্রতিষ্ঠানকে বীমার বিষয়বস্তু সংক্রান্ত যাবতীয় তথ্য অকপটে বীমাকারীর নিকট উপস্থিত করিতে হয়। অন্যথায় বীমাচুক্তি বাতিল হইয়া যায়।

২. **বীমাকারীর বীমাযোগ্য স্বার্থের** (insurable interest) **উপস্থিতি** : অগ্নিবীমা চুক্তি সম্পাদনের সময় বীমার বিষয়বস্তুতে বীমাগ্রহীতার বীমাযোগ্য স্বার্থের উপস্থিতি অবশ্য প্রয়োজনীয় ; নতুবা ঐ বীমা চুক্তি সম্পাদিত হইতে পারে না।

ইহা মনে রাখিতে হইবে যে, অগ্নিবীমাচুক্তি মূলত ক্ষতিপূরণের চুক্তি ( Contract of indemnity )। বীমাগ্রহীতার কোন প্রকার ক্ষতি ঘটিলে তবেই বীমাকারী কর্তৃক উহা পূরণের প্রশ্ন উঠিবে। অন্যথায় বীমাগ্রহীতা বীমাকারী র নিকট হইতে কোন ক্ষতিপূরণ দাবি করিতে পারে না।

### অগ্নিবীমাপত্রের প্রকারভেদ

১. **মূল্য ঘোষিত বীমাপত্র** বা Valued Policy : এই প্রকারের বীমাপত্রে বীমাচুক্তি সম্পাদনের পূর্বে বীমার বিষয়বস্তুর মূল্য নির্দিষ্ট হইয়া থাকে

এবং সামগ্রিক ক্ষতি ঘটিলে ঐ ক্ষতিপূরণ বাবদ বীমাকারী বীমাগ্রহীতাকে নির্ধারিত মূল্য প্রদান করে। সাধারণত দুষ্প্রাপ্য, প্রাচীন স্মৃতিজড়িত দ্রব্য-সামগ্রীর বেলায় এইরূপ বীমাপত্র লওয়া হয়।

২. **সুনির্দিষ্ট বীমাপত্র বা** Special or specific Policy: এই প্রকারের বীমাপত্রে একটি নির্দিষ্ট পরিমাণ মূল্যের কথা উল্লেখ থাকে এবং বীমার বিষয়বস্তুর পূর্ণমূল্য বীমা করা হউক বা না করা হউক, উহার কোন ক্ষতি হইলে বীমাকারী ঐ উল্লিখিত পরিমাণ ক্ষতিপূরণ প্রদান করিয়া থাকে।

৩. **আংশিক ক্ষতিপূরণের বীমাপত্র বা** Average Policy: অগ্নিবীমাপত্রে অধিকাংশ ক্ষেত্রেই 'Average clause' নামে একটি ধারা সন্নিবিষ্ট থাকে। এই ধারাসংযুক্ত বীমাপত্রকে Average Policy বলে। এই প্রকার বীমাপত্রে বিষয়বস্তুর ক্ষতি সাধিত হইলে বীমাগ্রহীতা বীমাকারীর নিকট হইতে বীমার বিষয়বস্তুর বীমাকৃত ও প্রকৃত মূল্যের অনুপাতে, প্রকৃত ক্ষতির অংশ ক্ষতিপূরণ বাবদ পাইয়া থাকে। নিম্নের উদাহরণ দ্বারা ইহা দেখান হইল:

বীমার বিষয়বস্তুর প্রকৃত মূল্য = ১০,০০০ টাকা
উহার বীমাকৃত মূল্য = ১,০০০ ,,
প্রকৃত ক্ষতির পরিমাণ = ৫০০ ,,

∴ বীমাগ্রহীতা বীমাকারীর নিকট হইতে যে ক্ষতিপূরণ পাইবে তাহা হইল $= \frac{১,০০০ \text{ টাকা}}{১০,০০০ \text{ টাকা}} \times ৫০০$ টাকা

$= ৫০$ টাকা।

বীমাকারীর স্বার্থরক্ষার জন্যই বীমাপত্রে 'Average clause' সন্নিবিষ্ট হইয়া থাকে।

৪. **সমন্বয়যোগ্য বীমাপত্র বা** Adjustable Policy: এই জাতীয় বীমাপত্রে বীমাগ্রহীতা অতীত অভিজ্ঞতার ভিত্তিতে পণ্যের চলতি মজুদের (stock-in-trade) একটি আনুমানিক পরিমাণের জন্য বীমাপত্র গ্রহণ করে ও উহার জন্য প্রতি মাসে প্রিমিয়াম দিতে থাকে। প্রতি মাসের শেষে বীমাগ্রহীতা, বীমাকারীর নিকট পণ্যের প্রকৃত চলতি মজুদের (actual stock-in-trade) হিসাব দাখিল করিতে থাকে। বৎসরের শেষে প্রকৃত চলতি মজুদের গড় বাহির করিয়া তদনুযায়ী প্রকৃত প্রিমিয়াম হিসাব করা হয় এবং প্রদত্ত প্রিমিয়াম উহার কম হইলে বকেয়া টাকা বীমাগ্রহীতার নিকট হইতে বীমাকারী আদায় করে, আর অধিক হইলে প্রদত্ত অতিরিক্ত অর্থ পরের বৎসরের অগ্রিম প্রিমিয়াম বাবদ জমা করিয়া লওয়া হয়।

**৫. মুনাফা নষ্ট হওয়ার বীমাপত্র বা Loss of Profit Policy :** অগ্নিদুর্ঘটনায় কারবারের দ্রব্য বিনষ্ট হওয়া ছাড়াও, উহার দরুন সাময়িক ভাবে কারবার বন্ধ হইলে, কারবারীর মুনাফা নষ্ট হয়। অগ্নিবীমার দ্বারা বিনষ্ট দ্রব্যের ক্ষতিপূরণ ছাড়াও, বিশেষ ধরণের অগ্নিবীমাপত্রের সাহায্যে ঐরূপ মুনাফা নষ্ট হইবার ক্ষতিপূরণ করা যায়। এই জাতীয় অগ্নিবীমাপত্রকে 'Loss of Profit Policy' বলে।

**৬. সম্পত্তি প্রতিস্থাপনের বীমাপত্র বা Re-instatement Policy :** অগ্নিবীমাপত্রে 'Re-instatement clause' বা 'প্রতিস্থাপন ধারা' সন্নিবিষ্ট থাকিলে, ক্ষতি সাধিত হইলে, বীমাকারী বীমাগ্রহীতাকে আর্থিক ক্ষতিপূরণ দানের পরিবর্তে বিনষ্ট দ্রব্যটির স্থলে অনুরূপ দ্রব্য দিতে পারে। এই জাতীয় বীমাপত্র 'Re-instatement Policy' নামে পরিচিত।

**৭. অনির্দিষ্ট বীমাপত্র বা Floating Policy :** যে সকল কারবারের সর্বদাই মজুদ পণ্যের হ্রাসবৃদ্ধি ঘটিতেছে কিংবা যাহাদের পণ্যদ্রব্য একাধিক কেন্দ্রে বিক্ষিপ্ত ভাবে মজুদ থাকে, তাহারা এই ধরনের বীমাপত্র গ্রহণ করিয়া থাকে। এই প্রকার বীমাপত্রের ক্ষেত্রে একটি গড়পড়তা হার নির্ধারণ করিয়া তদনুযায়ী প্রিমিয়াম আদায় করা হয়।

**৮. ঝুঁকি-ঘোষণা বীমাপত্র বা Declaration Policy :** এই প্রকার বীমাপত্রে একটি সর্বাধিক বীমাকৃত মূল্যের উল্লেখ থাকে। কিন্তু বীমাগ্রহীতাকে নির্দিষ্ট সময় অন্তে তাহার প্রকৃত ঝুঁকির পরিমাণ ঘোষণা করিবার বিশেষ সুবিধা প্রদান করা হয়। বীমাগ্রহীতা ঐ ঘোষিত মূল্যের উপর প্রিমিয়াম প্রদান করিয়া থাকে।

## অগ্নিবীমায় ব্যবহৃত কতিপয় শব্দ

**প্রতিকল্প উত্তমর্ণ** (Subrogation) **:** অগ্নিবীমা কার্যে বীমাকারী বীমাগ্রহীতার ক্ষতিপূরণ সম্পূর্ণরূপে মিটাইয়া দিলে, উক্ত ক্ষতির জন্য দায়ী তৃতীয় পক্ষের বিরুদ্ধে বীমাগ্রহীতার সকল অধিকার ও সুবিধা, বীমাকারীর উপর বর্তাইয়া থাকে। অর্থাৎ তৃতীয় পক্ষের নিকট হইতে প্রাপ্য আদায়কার পাওনাদার হিসাবে বীমাগ্রহীতার স্থলে বীমাকারী অভিষিক্ত হয়।

**প্রথম প্রিমিয়াম-রসিদ বা Cover Note :** অগ্নিবীমাপত্রে প্রথম প্রিমিয়াম জমা দিলে যে রসিদ পাওয়া যায় তাহাকে 'Cover Note' বলে। বীমাপত্র সম্পাদিত হইয়া যথারিহিত রূপে বীমাগ্রহীতার নিকট যতদিন পর্যন্ত না পৌঁছায়, ততদিন পর্যন্ত 'Cover Note'-টিই প্রকৃত বীমাপত্রের বিকল্প

হিসাবে গণ্য হয়, এবং ইতোমধ্যে দুর্ঘটনা ঘটিয়া গেলে, বীমাপত্রের স্থলে উক্ত দলিলটিই প্রয়োজনমত ব্যবহৃত হইয়া থাকে।

**স্বত্বনিয়োগ (Assignment):** স্বতন্ত্র দলিল সম্পাদন দ্বারা কিংবা বীমাপত্রের পৃষ্ঠদেশে স্বাক্ষর প্রদান পূর্বক উভয় পদ্ধতিতেই অগ্নিবীমাপত্রের স্বত্বনিয়োগ সম্ভব। কিন্তু সর্বক্ষেত্রেই উহাতে বীমাকারীর পূর্ব সম্মতি প্রয়োজন।

### অগ্নিবীমাপত্র কি ভাবে লইতে হয়?

কেহ তাহার কোন সম্পত্তির জন্য অগ্নিবীমাপত্র লইতে চাহিলে প্রথমে তাহাকে ঐ সম্পত্তির প্রকৃতি, মূল্য, অবস্থান ইত্যাদি বিশদ তথ্য দিয়া অগ্নিবীমা করিবার প্রস্তাবপত্র (Proposal Form) পূরণ করিতে হইবে। তখন বীমাকারী ঐ ঝুঁকির মূল্যায়ন করিবার জন্য একজন মূল্যনিরূপক কর্মচারী প্রেরণ করে। মূল্যনিরূপক কর্মচারী প্রয়োজন হইলে সরেজমিনে তদন্ত করিয়া ঐ সম্পত্তি অগ্নিবীমার ঝুঁকির মূল্য স্থির করিতে পারে। সাধারণত প্রিমিয়াম প্রদানের শর্তে বীমাকারী বীমাগ্রাহকের প্রস্তাবে সম্মতি দেয়। এরূপ ক্ষেত্রে, ঐ প্রিমিয়াম যখন জমা দেওয়া হয়, তখন হইতে বীমাকারী ঐ ঝুঁকি বহিতে আরম্ভ করে। বীমাপত্রটি চূড়ান্ত আকারে প্রস্তুত হইবার পূর্বে, অন্তর্বর্তীকালের জন্য বীমাকারী বীমাগ্রহীতাকে একটি 'Cover note' অর্থাৎ 'অন্তর্বর্তীকালের ঝুঁকিবহনপত্র' দেয়। চূড়ান্ত আকারে বীমাপত্রটি প্রস্তুত হইবার পূর্বে যদি অগ্নিকাণ্ডে বীমাগ্রহীতার ক্ষতি হয়, তবে ঐ 'Cover note'-এর দ্বারা বীমাকারী বীমাগ্রহীতার ঐ ক্ষতি বহন করিতে বাধ্য থাকে। অবশেষে, উভয়পক্ষের সম্মতি অনুযায়ী শর্তাবলী সম্বলিত বীমাপত্রটিতে যথাযথভাবে স্ট্যাম্প ও শীলমোহর লাগাইয়া বীমাকারী বীমাগ্রহীতাকে অর্পণ করে। কোন্ তারিখ পর্যন্ত বীমাকারী অগ্নিবীমার ঝুঁকি বহন করিবে, অগ্নিবীমাপত্রে তাহার উল্লেখ থাকে। ঐ তারিখ বা উহার পর আরও ৩ দিনের মধ্যে যদি বীমাপত্রটির পুনর্নবীকরণ না হয়, তবে বীমাপত্রে উল্লিখিত তারিখ হইতে ঐ বীমার কাল শেষ হইয়া গিয়াছে বলিয়া গণ্য করা হয়।

### ক্ষতিপূরণ দাবি ও মীমাংসার পদ্ধতি

বীমাকৃত বিষয়বস্তু অগ্নিদ্বারা বিনষ্ট হইলে, বীমাগ্রহীতা অনতিবিলম্বে বীমাকারীকে সংবাদ দিবেন। দুর্ঘটনার কতদিনের মধ্যে সংবাদ জানাইতে ও ক্ষতিপূরণ দাবি পেশ করিতে হইবে বীমাপত্রে তাহা উল্লিখিত থাকে। সাধারণত ১৫ দিনের মধ্যে বাজার-দর অনুযায়ী সামগ্রিক ক্ষতির পরিমাণ উল্লেখ করিয়া বীমাকারীর নিকট দাবি জানাইতে হয়। আংশিক ক্ষতি হইলে, উহার পরিমাণ

এবং বিনষ্ট বস্তু হইতে উদ্ধারযোগ্য মূল্য বীমাগ্রহীতা কর্তৃক বমাকারীকে জানাইতে হয়। বাড়ি বা অন্যান্য বিষয় যাহা মেরামতের দ্বারা ক্ষতিপূরণ সম্ভব সে ক্ষেত্রে মেরামতের সম্ভাব্য খরচ উল্লেখ করা প্রয়োজন। বীমাগ্রহীতাকে তাহার ক্ষতিপূরণ দাবির যথার্থতা প্রমাণ করিবার জন্য আদালতে শপথ গ্রহণ বা 'Affidavit' করিতে হইতে পারে।

ইতোমধ্যে বীমাকারীর প্রতিনিধি সরেজমীন তদন্তে উপস্থিত হয় এবং তাহার কার্যে বামাগ্রহীতাকে সর্বপ্রকারে সহায়তা করিতে হয়। অগ্নিবীমার দাবি মিটাইবার কার্যটি বিশেষ জটিলতাপূর্ণ বলিয়া, উহার জন্য বীমাকারী একজন মূল্য নিরূপণ বিশেষজ্ঞ ( Assessor ) নিয়োগ করিয়া থাকে। ক্ষতিপূরণ সম্বন্ধে মতদ্বৈধতা উপস্থিত হইলে, বীমাকারী ও বীমাগ্রহীতা উভয়ে একজন করিয়া সালিস ( arbitrator ) নিয়োগ করে। তাহাদের মতৈক্য না হইলে বীমাকারী উহাদের একজনকে umpire নিয়োগ করে।

প্রাপ্য ক্ষতিপূরণের পরিমাণ নির্ধারণের পর ক্ষতিপূরণ প্রদানের ব্যবস্থা করিতে হয়। বীমাপত্রের 'Re-instatement Clause' বা প্রতিস্থাপন ধারা সন্নিবিষ্ট থাকিলে, বীমাকারী আর্থিক ক্ষতিপূরণ দানের পরিবর্তে বিনষ্ট দ্রব্যের অনুরূপ একটি নূতন দ্রব্য প্রদান করিয়া মীমাংসা করিতে পারে।

**অন্যান্য শ্রেণীর বীমা**

১. **সততা বীমা** ( Fidelity Guarantee Insurance ) : কারবারী প্রতিষ্ঠানের কর্মচারীদের হেফাজতে অনেক পরিমাণে নগদ অর্থ ও মূল্যবান দ্রব্যাদি থাকে। এবং কোন কোন কর্মচারীর অসাধুতা যথা, তহবিল তছরূপ, পণ্য অপসারণ প্রভৃতির দরুন কারবারের সমূহ ক্ষতি ঘটিতে পারে। কর্মচারীদের অসাধুতাজনিত ঝুঁকির দায় হইতে রক্ষা পাইবার জন্য মালিকগণ উপযুক্ত প্রিমিয়ামের বিনিময়ে বীমা কোম্পানীর দ্বারা এই ঝুঁকি বহন করাইতে পারেন। ইহাই সততা বীমা নামে পরিচিত।

**সততার নিশ্চয়তা পত্র** ( Fidelity Guarantee Bond ) : অনেক কারবারে ক্যাশিয়ারের নিকট হইতে বা দায়িত্বশীল পদে ও মূল্যবান দ্রব্য-সামগ্রী লইয়া কাজ করে এরূপ কর্মচারীর নিকট হইতে নির্দিষ্ট পরিমাণ অর্থ নগদ জামিন হিসাবে লওয়া হয়। অথবা, বিকল্পে অপর কোন ব্যক্তি মালিকের নিকট উক্ত কর্মচারীর জন্য জামিন ( surety ) থাকে। এই সকল জামিনদার প্রায়ই উক্ত কর্মচারীর বন্ধু বা আত্মীয়স্বজন হয় বলিয়া তাহাদের নিকট উক্ত কর্মচারীর একটা বাধ্যবাধকতা জন্মায় ও তাহাতে আত্মীয়তার সম্পর্ক ক্ষুণ্ণ হয়।

এই সকল অসুবিধা দূর করিবার জন্য ইদানীংকালে 'সততার নিশ্চয়তা পত্র' ( Fidelity Guarantee Bond ) নামে এক দলিল প্রচলিত হইয়াছে। ইহা যেমন আত্মীয়স্বজনের নিকট অবাঞ্ছিত বাধ্যবাধকতা হইতে কর্মচারীকে মুক্তি দেয়, তেমনি মালিক বা নিয়োগকর্তাকেও তাহার সম্ভাব্য ক্ষতি হইতে সম্পূর্ণ রক্ষা করে। ইহা কয়েক প্রকারের হয়। যথা, (১) বাণিজ্যিক সততা নিশ্চয়তা পত্র ( Commercial Bond )—ইহা কোন কারবারের ক্যাশিয়ার, বিক্রয়-কর্মচারী, সেক্রেটারী, ম্যানেজার প্রভৃতি দায়িত্বশীল পদে নিযুক্ত কর্মচারিগণের জন্য ব্যবহার করা হয়। (২) সরকারী সততা নিশ্চয়তা পত্র ( Government Bond),—ইহা শুল্ক বিভাগ, রাজস্ব বিভাগ, পোষ্ট-অফিস ইত্যাদিতে নিযুক্ত সরকারী কর্মচারিগণের সততার নিশ্চয়তার জন্য ব্যবহৃত হয়। (৩) আইন-সংক্রান্ত সততা নিশ্চয়তা পত্র (Legal Bonds),—ইহা আদালত কর্তৃক নিযুক্ত রিসিভার, এডমিনিষ্ট্রেটর প্রভৃতি দায়িত্বশীল পদে নিযুক্ত ব্যক্তিগণের সততার নিশ্চয়তার জন্য ব্যবহৃত হয়। ইহার বেলায়, নির্দিষ্ট হারে প্রিমিয়ামের বিনিময়ে বীমা কোম্পানী, কর্মচারীর দোষে মালিকের ক্ষতি হইলে, একটি নির্দিষ্ট পরিমাণ পর্যন্ত আর্থিক ক্ষতির দায় বহন করিয়া থাকে।

এই জাতীয় বীমার ক্ষেত্রে মালিককে কর্মচারিগণের কার্যে যথোচিত সতর্কতা গ্রহণ করিতে হয়, উহা ব্যতিরেকে বীমা প্রস্তাব গৃহীত এবং ক্ষতিপূরণ দেওয়া হয় না।

২. **দুর্ঘটনা বীমা** ( Accident Insurance ) : কোন ব্যক্তি বা বস্তুর দুর্ঘটনাজনিত ক্ষতি পূরণের নিমিত্ত, বীমা প্রতিষ্ঠানের সহিত প্রিমিয়াম প্রদানের বিনিময়ে, বীমা চুক্তি করা যাইতে পারে। এসকল ক্ষেত্রে দুর্ঘটনা ঘটিলে তবেই ক্ষতিপূরণ পাওয়া যায়।

৩. **শ্রমিকগণের ক্ষতিপূরণ ঝুঁকি বীমা** (Workmen's Compensation Insurance ) : কর্মরত অবস্থায় শ্রমিক কর্মচারিগণ দুর্ঘটনায় পতিত ও উহার দরুন আহত বা নিহত হইলে মালিক যে ক্ষতিপূরণ দেয় তাহার জন্য বীমা কোম্পানীর সহিত প্রিমিয়ামের পরিবর্তে বীমা চুক্তি সম্পাদন করা যায়।

### ভারতে সাধারণ বীমা কারবার

সাধারণ বীমার কারবারে দেশে বর্তমানে মোট ১৩৬টি বেসরকারী বীমা প্রতিষ্ঠান নিযুক্ত রহিয়াছে। ইহাদের মধ্যে ৬৪টি প্রতিষ্ঠান বিদেশী। ইহারা ছাড়া ১৯৬৪ সালের ১লা এপ্রিল হইতে জীবনবীমা করপোরেশনও নৌ, অগ্নি ইত্যাদি সাধারণ বীমার কারবার চালাইতেছে। ইহা ছাড়া কয়েকটি রাজ্য

সরকারও সীমাবদ্ধভাবে সাধারণ বীমার কারবার করে। গুজরাট ও মহারাষ্ট্রের রাজ্য সরকারগণ তাহাদের বাণিজ্যিক ও শিল্প কারবারগুলির সরকারী সম্পত্তি বীমা করিবার জন্য একটি করিয়া বীমা তহবিল পরিচালনা করে। কেরলের রাজ্য সরকার অগ্নি ও মোটর বীমা এবং মহীশূর রাজ্য সরকার মোটর বীমার কারবার চালায়।

## সামাজিক বীমা
### SOCIAL INSURANCE

আধুনিক কালে শ্রমিক ও অল্প বেতনের কর্মচারিগণের আর্থিক ও সামাজিক নিরাপত্তার জন্য সকল দেশেই সরকার হইতে নানারূপ বিধিব্যবস্থা গ্রহণ করা হইতেছে। ইহাদের মধ্যে তাহাদের নিজেদের ও পরিবারবর্গের অল্প খরচে চিকিৎসার ব্যবস্থা, কাজের সময় দুর্ঘটনায় ক্ষতিপূরণ, প্রসূতিগণের সবেতন ছুটি, প্রভিডেন্ট ফাণ্ড ইত্যাদি ব্যবস্থার কথা উল্লেখযোগ্য। ইহাদের এককথায় কখনও কখনও সামাজিক বীমা ব্যবস্থা বলিয়া উল্লেখ করা হয়। আমাদের দেশে এরূপ যে সকল ব্যবস্থা গৃহীত হইয়াছে উহাদের মধ্যে কর্মচারী রাজ্য বীমা ব্যবস্থা ও শ্রমিকগণের ক্ষতিপূরণ আইনের আলোচনা করা যাইতেছে।

### ১. কর্মচারী রাজ্যবীমা কর্পোরেশন

**উদ্দেশ্য** ( Objects ) : অসুস্থতা, অক্ষমতা, মাতৃত্ব, বার্ধক্য ও মৃত্যু—এই পাঁচটি আপৎকালীন অবস্থায় উপার্জনহীনতার দরুন ব্যক্তি ও পরিবার যে আর্থিক সংকটে পতিত হয়, তাহার উপযুক্ত প্রতিরোধের উপায়, সামাজিক নিরাপত্তা ব্যবস্থা ( Social Security measures ) বা সামাজিক বীমা নামে পরিচিত। একমাত্র রাষ্ট্রের দ্বারাই ইহার ভার গ্রহণ সম্ভব। সমাজতান্ত্রিক দেশগুলি ছাড়াও অনেক অগ্রসর পশ্চিমীদেশ যথা, সুইডেন, ইংলণ্ড প্রভৃতিতে সামাজিক নিরাপত্তা ব্যবস্থা গৃহীত হইয়াছে।

**কার্যাবলী** ( Functions ) : করপোরেশন শ্রমিকগণের জন্য নিম্নোক্ত পাঁচ প্রকার সুবিধা প্রদান করিয়া থাকে :

**ক. চিকিৎসার সুবিধা** ( Medical benefit ) : অসুস্থতায়, কর্মরত অবস্থায়, দুর্ঘটনায় আহত এবং প্রসবের পূর্বে ও পরে বিনামূল্যে চিকিৎসকের পরামর্শ, ঔষধপত্র এবং গৃহে অবস্থানরত অবস্থায় চিকিৎসা, গুরুতর অবস্থায় হাসপাতালে ভর্তির ব্যবস্থা প্রভৃতি। প্রয়োজন হইলে বিশেষজ্ঞগণের পরামর্শ গ্রহণ ও তাহাদের অধীনে চিকিৎসার ব্যবস্থা।

**খ. অক্ষমতাকালীন সুবিধা** ( Disablement benefit ) : কর্মরত অবস্থায় দুর্ঘটনার দরুন কর্মক্ষমতা সাময়িক ভাবে নষ্ট হইলে চিকিৎসার সুবিধা

ছাড়াও অন্তত ৭ দিনের জন্য অক্ষম হইলে, উক্ত সময়ের পূর্ণ মজুরির প্রায় অর্ধেক আর্থিক সাহায্য। স্থায়ী অক্ষমতার ক্ষেত্রে স্বাভাবিক মজুরির প্রায় অর্ধেক হারে আজীবন অবসর ভাতা ( pension )।

গ. **পোষ্যদের জন্য সুবিধা** (Dependent's benefit) : কর্মরত অবস্থায় আহত হইয়া কাহারও মৃত্যু হইলে তাহার বিধবা স্ত্রী ও সন্তানগণকে বা তাহাদের অবর্তমানে অন্যান্য পোষ্যগণকে মৃতের স্বাভাবিক মজুরির অর্ধেক হারে ভাতা।

ঘ. **অসুস্থতাকালীন সুবিধা** ( Sickness benefit ) : দেয় চাঁদা প্রদান করিয়াছে এইরূপ শ্রমিক কর্মচারীকে অসুস্থ অবস্থায়, একাদিক্রমে ৩৬৫ দিনের মধ্যে ( Continuous 365 days ) অনধিক ৫৬ দিনের জন্য গড়পড়তা দৈনিক মজুরির অর্ধেক হারে নগদ আর্থিক সাহায্য। এই বীমা পরিকল্পনায় যোগদানের ৭ হইতে ৯ মাস পরেই এরূপ আর্থিক সাহায্য পাওয়া যায়। উক্ত ৫৬ দিনের পরে কর্মে যোগদানে অক্ষমতা হেতু আরও ১৮ সপ্তাহের জন্য স্বল্পতর হারে আর্থিক সাহায্য।

ঙ. **মাতৃত্বকালীন সুবিধা** ( Maternity benefit ) : প্রসবের পূর্বে ও পরে ৬ সপ্তাহ করিয়া, মোট ১২ সপ্তাহের জন্য প্রসূতিকে দৈনিক ৭৫ পয়সা অথবা অসুস্থতাকালীন নগদ সাহায্যের হারে ( অর্থাৎ দৈনিক গড়পড়তা মজুরির অর্ধেক ), এই দুইয়ের মধ্যে যেটি অধিক, সেই হারে নগদ অর্থসাহায্য।

**তহবিল** ( Fund ) : এই বীমা পরিকল্পনার অন্তর্গত ব্যয়ের জন্য একটি কর্মচারী রাষ্ট্রবীমা তহবিল ( Employees State Insurance Fund ) গঠিত হইয়াছে। ইহা মুখ্যত শ্রমিককর্মচারী ও নিয়োগকর্তাগণের চাঁদা দ্বারা গঠিত। কেন্দ্রীয় ও রাজ্য সরকারসমূহের নিকট হইতে প্রাপ্ত সাহায্য, দান ও উপহার বাবদ প্রদত্ত অর্থও এই তহবিলের পরিমাণ বৃদ্ধি করিয়া থাকে। ইহা ছাড়া করপোরেশনের প্রথম পাঁচ বৎসরের পরিচালনা ব্যয়ের ⅔ অংশ কেন্দ্রীয় সরকার বহন করিয়াছেন।

এই তহবিলে শ্রমিকগণের চাঁদা তাহাদের গড়পড়তা আয়ের ২ শতাংশের সামান্য অধিক ধার্য হইয়াছে। নিয়োগকর্তা বা মালিকগণের চাঁদা, যে সকল অঞ্চলে এই বীমা বাধ্যতামূলক করা হইয়াছে, তথায় তাহাদের শ্রমিক কর্মিগণের মজুরির ১¼ শতাংশ ও যে সকল স্থানে বাধ্যতামূলক নহে, তথায় ¾ শতাংশ হারে ধার্য হইয়াছে। পরে সর্বত্র মালিকগণের দেয় চাঁদার একই হার নির্দিষ্ট হইবে।

## ২. শ্রমিকগণের ক্ষতিপূরণ আইন

কলকারখানায় কাজ করিবার সময় দুর্ঘটনার ফলে শ্রমিকগণের অঙ্গহানি, কর্মক্ষমতাহানি, এমনকি প্রাণহানি পর্যন্ত ঘটে। ইহার দরুন শ্রমিকগণকে বা

তাহাদের পোষ্যবর্গকে ক্ষতিপূরণ প্রদানের জন্য ১৯২৩ সালে ভারতে শ্রমিকগণের ক্ষতিপূরণ আইন পাস হয়। এই আইনের দ্বারা ঐ সকল দুর্ঘটনার দরুন মালিকপক্ষ শ্রমিকগণকে তাহাদের বেতনের অনুপাতে নির্ধারিত হারে ক্ষতিপূরণ দিতে বাধ্য থাকে। কোন্ কোন্ প্রকার হানির দরুন এই ক্ষতিপূরণ দেওয়া হইবে তাহা আইনে নির্দিষ্ট আছে। এই আইনে ১৯৬২ সালের সংশোধনী অনুসারে ৫০০ টাকা পর্যন্ত এই প্রকার সুবিধা পাইবার অধিকারী হইয়াছে। প্রতি রাজ্যে রাজ্য সরকার দ্বারা নিযুক্ত একজন কমিশনার এই আইনের কার্যধারা তদারক ও পরিচালনা করিয়া থাকেন। পশ্চিমবঙ্গে লেবার কমিশনার শ্রমিক-গণের ক্ষতিপূরণ আইনের কমিশনার রূপে কাজ করেন। গুরুতর দুর্ঘটনা ঘটিলে উহার ৭ দিনের মধ্যে কমিশনারকে জানাইতে হয়। ক্ষতিপূরণের অঙ্ক ১০ টাকার বেশি হইলে, মালিকপক্ষকে কমিশনারের নিকট তাহা জমা দিতে হয়। ঐ টাকা লইয়া শ্রমিক ক্ষতিপূরণ তহবিল গঠিত হয়। ঐ তহবিল হইতে কমিশনার ক্ষতিপূরণ পাইবার অধিকারিগণকে ক্ষতিপূরণ প্রদান করেন।

### শ্রমিকগণের ক্ষতিপূরণ আইন ও কর্মচারী রাজ্যবীমা আইনের পার্থক্য

এই দুইটি আইনের মধ্যে প্রধান পার্থক্য এই যে,—১. শ্রমিকগণের ক্ষতিপূরণের ব্যবস্থা এই দুইটি সম্পূর্ণ ভিন্ন আইনের দ্বারা ভিন্ন ভাবে পরিচালিত হয়। ২. শ্রমিকগণের ক্ষতিপূরণ আইনের দ্বারা শুধু গুরুতর দুর্ঘটনায় শ্রমিকের অঙ্গ, কর্মক্ষমতা বা প্রাণহানি ঘটিলে উহার ক্ষতিপূরণ বাবদ অর্থ দেওয়া হয়। কিন্তু কর্মচারী রাজ্যবীমা আইনের দ্বারা দুর্ঘটনার জন্য ক্ষতিপূরণ প্রদান ছাড়াও, আরও চারিপ্রকার কারণে ( যথা, অসুস্থতায় চিকিৎসা, অসুস্থতাকালীন আর্থিক সাহায্য, পোষ্যবর্গের সুবিধা এবং মাতৃত্বকালীন সুবিধা ) শ্রমিকগণকে সাহায্য প্রদান করা হয়। ৩. শ্রমিক কর্মচারিগণের ক্ষতিপূরণ আইনে মালিক নিজের অর্থ হইতে শ্রমিকগণকে ক্ষতিপূরণ দেয়। কিন্তু কর্মচারী রাজ্যবীমা আইনে শ্রমিককর্মচারী, মালিক ও সরকার এই তিনপক্ষের চাঁদা ও দান ইত্যাদি দিয়া যে তহবিল সৃষ্টি করা হয়, তাহা হইতে শ্রমিকগণকে আর্থিক ও অন্যান্য সাহায্য প্রদান করা হয়। ৪. কর্মচারী রাজ্য বীমার অধীন সুবিধা-গুলির পরিচালনার জন্য কর্মচারী রাজ্যবীমা করপোরেশন নামে একটি পৃথক স্বয়ংশাসিত বিধিবদ্ধ সংস্থা স্থাপিত হইয়াছে। শ্রমিকগণের ক্ষতিপূরণ আইন পরিচালনার জন্য শুধু একজন কমিশনার নিয়োগ ছাড়া এরূপ কোন পৃথক সংস্থা প্রতিষ্ঠিত হয় নাই।

## বীমার গুরুত্ব

'বীমা' বলিতে আসলে দুই পক্ষের মধ্যে একটি চুক্তি বুঝায়। এই চুক্তির দ্বারা উহাতে উল্লিখিত এক বা একাধিক কারণে একপক্ষ ক্ষতিগ্রস্ত হইলে অপরপক্ষ ক্ষতিপূরণের দায়িত্ব গ্রহণ করে। ইহার পরিবর্তে ক্ষতিপূরণের দায় গ্রহণকারী-পক্ষ নির্দিষ্ট কালের জন্য নির্দিষ্ট হারে অর্থ দাবি করে। ইহাকে প্রিমিয়াম বলে। বীমাগ্রহণকারী পক্ষ ক্ষতিগ্রস্ত না হইলে, কোন ক্ষতিপূরণের অধিকারী হয় না।

প্রাকৃতিক এবং অপ্রাকৃতিক, উভয় কারণেই ঝুঁকিবহুল প্রতিযোগিতামূলক অর্থনৈতিক ব্যবস্থায় ঝুঁকিসংকোচ বীমার ভূমিকা বিশেষ গুরুত্বপূর্ণ। ইহা প্রত্যক্ষ ও পরোক্ষ ভাবে নানাবিধ উপায়ে পণ্যের উৎপাদন ও বন্টনের উন্নতিতে সহায়তা করিয়া থাকে। অর্থনৈতিক কার্যকলাপের অগ্রগতিতে বীমার অবদান সবিশেষ উল্লেখযোগ্য।

এখানে একটি কথা উল্লেখযোগ্য যে, প্রকৃতপক্ষে বীমা দ্বারা ক্ষতি বন্ধ করা যায় না। তবে, ইহার সাহায্যে একের ক্ষতি অপর এক বা একাধিক ব্যক্তি-বর্গের নিকট হস্তান্তরিত করা যায়। একজনের পক্ষে যে ক্ষতি বহন করা অসাধ্য, তাহা একাধিক ব্যক্তিগণ সকলে মিলিয়া সহজেই বহন করিতে সমর্থ হয়। এই উপায়ে বর্তমান জগতে মানুষের সম্ভাব্য যাবতীয় ক্ষতির প্রায় সকলগুলির হাত হইতে বীমাব্যবস্থার সাহায্যে আত্মরক্ষা করা সম্ভব হইয়াছে। তবে, এই সকল বীমার সর্বাধিক পরিচিত রূপ হইতেছে নৌবীমা, অগ্নিবীমা, জীবনবীমা, দুর্ঘটনা বীমা, অপহরণ বীমা এবং বিশ্বস্ততার বীমা ( fidelity insurance )।

১. বীমার প্রথম গুরুত্ব এই কারণে যে, ইহা শিল্পোৎপাদনে যথেষ্ট সহায়তা করিয়া থাকে। শিল্প প্রতিষ্ঠানগুলি উহাদের যন্ত্রপাতি, কারখানা ও অফিসগৃহ, কাঁচামাল ও তৈয়ারী সামগ্রীর মজুদ ভাণ্ডার ইত্যাদি বিবিধ স্থাবর ও অস্থাবর সম্পত্তির বীমার দ্বারা দুর্ঘটনাজনিত ক্ষতির হাত হইতে আত্মরক্ষা করিতে পারে। ইহাতে কারবারের নিরাপত্তা ও স্থায়িত্ব বৃদ্ধি পায়।

২. উৎপাদনকারী, রপ্তানিকারী, আমদানিকারী ও চালানি কারবারের পণ্য প্রেরক ও প্রাপকগণের স্বার্থ, প্রেরিত পণ্যের বীমার দ্বারা, সবিশেষ রক্ষা পাইতে পারে। আমদানি-রপ্তানি কারবারে নৌবীমার দ্বারা জলপথে প্রেরিত পণ্যের সর্ববিধ দুর্ঘটনার দরুন ক্ষতিগ্রস্ত হইবার ঝুঁকি হইতে পণ্যমালিক আত্মরক্ষা করিতে পারে। ইহার ফলে আন্তর্জাতিক ব্যবসায় সবিশেষ বৃদ্ধি পাইয়াছে। অপরপক্ষে, যে সকল পোতে যাত্রী ও পণ্যাদি চলাচল করে, উহাদেরও দুর্ঘটনাজনিত ক্ষতির হাত হইতে মালিকগণ বীমার সাহায্যে

আত্মরক্ষা করিয়া থাকে। এজন্য দেশে-বিদেশে অর্থনৈতিক আদান-প্রদান বৃদ্ধি পাইয়াছে। ইহাতে পরিবহণ শিল্পও উৎসাহিত হইয়া উন্নতি লাভ করিয়াছে। পৃথিবীব্যাপী বৃটিশ বাণিজ্য ব্যবসায় ও শিল্প বিস্তারে বৃটিশ পণ্যের বাজার সৃষ্টিতে বৃটিশ বীমা প্রতিষ্ঠানগুলির উল্লেখযোগ্য অবদান অনস্বীকার্য।

৩. বীমা কারবারের প্রসারে ও বীমা প্রতিষ্ঠানগুলির উন্নতিতে, দেশের শিল্পোন্নতিরও সুবিধা হয়। কারণ, ইহাদের নিকট প্রিমিয়াম তহবিল সঞ্চিত হইয়া দীর্ঘমেয়াদী ঋণদানযোগ্য পুঁজির বিপুল ভাণ্ডার সৃষ্টি হয়। এই ভাণ্ডার হইতে শিল্পে বিনিয়োগযোগ্য পুঁজি সংগৃহীত হইয়া থাকে। এইরূপে বীমা কারবার দেশের শিল্পবিস্তারে সহায়তা করে।

৪. বীমা ব্যবস্থার প্রসার দেশবাসীদিগকে সঞ্চয়ে উৎসাহ দেয়। জীবন-বীমার ক্ষেত্রে একথা বিশেষভাবে প্রযোজ্য। বীমাগ্রহীতাগণ যে প্রিমিয়াম প্রদান করে, উহা প্রকৃতপক্ষে তাহাদের সঞ্চয় ছাড়া আর কিছুই নহে। নির্দিষ্ট সময় অন্তে অথবা বীমাগ্রহীতার মৃত্যুর পর তাহার উত্তরাধিকারিগণ ঐ সঞ্চিত অর্থ (লভ্যাংশসহ বা বাদে) লাভ করিয়া থাকে। ইহাতে আপৎকালে তাহাদের অভাবমোচন ঘটে। সুতরাং ভবিষ্যৎ নিরাপত্তার প্রতিশ্রুতিতে বীমা প্রতিষ্ঠানগুলি বীমাগ্রহীতাগণকে বর্তমান সঞ্চয়ে উৎসাহিত করিয়া ব্যক্তি ও সমাজের যথেষ্ট উপকার সাধন করিয়া থাকে।

৫. বীমা ব্যবস্থার জনপ্রিয়তা বৃদ্ধির সহিত উহার সম্প্রসারণের ফলে বীমা একটি সম্পূর্ণ পৃথক কারবার হিসাবে দেখা দিয়াছে। অন্যতম লাভজনক অর্থনৈতিক কারবার হিসাবে, ইহাতে কারবারিগণ আত্মনিয়োগ করিয়া থাকে। কোটি কোটি টাকা মূলধন লইয়া গঠিত এই সকল প্রতিষ্ঠান ব্যাঙ্কিং প্রতিষ্ঠান-গুলির মতই দেশের অর্থনৈতিক জগতের অন্যতম গুরুত্বপূর্ণ, অপরিহার্য অংশে পরিণত হইয়াছে। বীমা কোম্পানীগুলি দেশের সহস্র সহস্র অধিবাসীর লভ্যাংশ ও কর্মসংস্থান করিয়া থাকে।

৬. শ্রমিক কর্মচারিগণের জন্য রাষ্ট্র কর্তৃক বাধ্যতামূলকভাবে জীবনবীমা ও দুর্ঘটনা, অসুস্থতায় চিকিৎসা বীমা প্রভৃতির প্রবর্তনে তাহাদের জীবনের ও কর্মের নিরাপত্তা এবং আয়ের নিশ্চয়তা বৃদ্ধি পায়। ইহাতে শ্রমিককর্মচারিগণ সন্তুষ্ট ও নিশ্চিন্ত হইয়া উৎপাদন কার্যে আত্মনিয়োগ করিতে পারে। ফলে তাহাদের দক্ষতা ও উৎপাদন বৃদ্ধি পায়।

| বিজ্ঞাপন | ঘোষণা |
|---|---|
| করিয়া পণ্যের বিক্রয় বৃদ্ধির পথ প্রস্তুত করা। | তথ্য সম্পর্কে সংশ্লিষ্ট ব্যক্তিগণের অথবা জনসাধারণের দৃষ্টি আকর্ষণ করা, তাহাদিগকে অবহিত করা। |
| ২. বিষয়বস্তু : ব্যবসা-বাণিজ্য, তথা কারবারই বিজ্ঞাপনের মূল বিষয়-বস্তু। কারবারী প্রয়োজনেই বিজ্ঞাপনের সাহায্য লওয়া হয়। সুতরাং বিজ্ঞাপনের ক্ষেত্র সীমাবদ্ধ। | ২. বিষয়বস্তু : কারবারী বিষয়ে যেমন ঘোষণা হইতে পারে ( যেমন, ঠিকানা পরিবর্তন ), তেমনি অন্য যে কোন বিষয়েও ঘোষণার সাহায্য লওয়া যাইতে পারে ( যেমন, রেডিওতে প্রত্যহ আবহাওয়া সম্পর্কে ঘোষণা বা কোন সরকারী আদেশের ঘোষণা )। অতএব ঘোষণার ক্ষেত্র ব্যাপকতর। |
| পুনরাবৃত্তি : একই বিজ্ঞাপন দীর্ঘকাল ধরিয়া পুনরাবৃত্তি করা যাইতে পারে। | ৩. পুনরাবৃত্তি : ঘোষণা সাধারণত নিতান্তই কোন সাময়িক বা আশু যাহার গুরুত্ব আছে এরূপ বিষয়ে করা হয় বলিয়া বেশী দিন ধরিয়া ইহার পুনরাবৃত্তি ঘটে না। |

### বিজ্ঞাপনের উদ্দেশ্য

সাধারণভাবে বিজ্ঞাপনের উদ্দেশ্য হইতেছে বিজ্ঞাপকের ( advertiser ) পণ্যের বিক্রয় বৃদ্ধি করা। কিন্তু ইহাকে বিশ্লেষণ করিলে আমরা নিম্নোক্ত পৃথক পৃথক উদ্দেশ্য খুঁজিয়া পাই। যথা, ইহার দ্বারা

১. ক্রেতাদের নিকট কোন নূতন পণ্যের অস্তিত্ব ঘোষণা ও উহার চাহিদা সৃষ্টি করা ;

২. চল্‌তি পণ্যের চাহিদা বৃদ্ধি করা ;

৩. চল্‌তি পণ্যের বর্তমান চাহিদা বজায় রাখা ; এবং

৪. কোন পণ্য বর্তমানে দুষ্প্রাপ্য হইলে পরে উহা পাওয়া যাইতে পারে এবং ততদিন ক্রেতাদের মনে উহার কথা জাগ্রত করিয়া রাখা।

উপরোক্ত প্রধান উদ্দেশ্যসমূহ সাধনের জন্যই বাণিজ্য ও ব্যবসায় জগতে বিজ্ঞাপনের সাহায্য গ্রহণ করা হয়। তবে ইহা ছাড়া অন্যান্য ক্ষেত্রেও যথা, সরকারী এবং ব্যক্তিগত প্রভৃতি কোন্ নির্দিষ্ট অভাব পূরণের জন্য উহার বিজ্ঞাপন দেওয়া হয়। যেমন, বিভিন্ন সরকারী ও বেসরকারী প্রতিষ্ঠানে কর্মখালির

বিজ্ঞাপন, বিভিন্ন কর্মপ্রার্থীদের বিজ্ঞাপন, ঠিকাদার আহ্বানের বিজ্ঞাপন প্রভৃতি আবার অনেক সময় ব্যবসায়ী প্রতিষ্ঠানগুলিও নিজেদের চালু পণ্যের 'নকল' সম্পর্কে ক্রেতাদের সতর্ক করিবার জন্য বিজ্ঞাপনের সাহায্য গ্রহণ করিয়া থাকে। কিংবা কার্যালয় স্থানান্তরিত হইলে বা কোন কর্মচারী কারবারের সহিত সম্পর্ক ছিন্ন করিলে উহা সকলকে বিজ্ঞাপনের সাহায্যে অবহিত করে। ইহা ছাড়া আরও শত সহস্র বিষয়ে সরকার ও অন্যান্য প্রতিষ্ঠান জনসাধারণকে প্রয়োজনীয় বিষয় জ্ঞাত করাইবার জন্য বিজ্ঞাপন দিয়া থাকেন।

**বিজ্ঞাপনের তাৎপর্য ও গুরুত্ব**

বিজ্ঞাপনের তাৎপর্য সম্বন্ধে আলোচনা করিতে গেলে আমরা উহার অর্থনৈতিক এবং সামাজিক, এই মোটামুটি দুই শ্রেণীর গুরুত্ব দেখিতে পাই।

**ক. অর্থনৈতিক গুরুত্ব** ( Economic importance ) : বিজ্ঞাপনের দ্বারা নিম্নোক্ত কার্যগুলি ( functions ) সম্পাদিত হয় বলিয়া অর্থনৈতিক ক্ষেত্রে বিজ্ঞাপক ও ক্রেতা উভয়েই যে সকল বিবিধ সুবিধা ( advantages ) ভোগ করে তাহার আলোচনা হইতেই বিজ্ঞাপনের অর্থনৈতিক গুরুত্ব উপলব্ধি করা যায়।

১. ইহা নূতন চাহিদা, নূতন বাজার, নূতন ক্রেতা সৃষ্টি করে। প্রতিযোগিতার বাজারে বিজ্ঞাপনের শক্তিশালী হাতিয়ারের সাহায্যে সর্বদাই নূতন পণ্যের বাজার সৃষ্টি করা যায় বলিয়া শিল্পের উদ্যোক্তাগণ নূতন নূতন শিল্প ও ব্যবসায় প্রতিষ্ঠান স্থাপনে উৎসাহ পায়।

২. ইহার সাহায্যে চলতি পণ্যের চাহিদা, বিক্রয়ের পরিমাণ ও বাজার সম্প্রসারণ করা যায়। বিজ্ঞাপন বিক্রয়কর্মীদের ব্যক্তিগত প্রচেষ্টাতে যথেষ্ট শক্তি ও বেগ সঞ্চার করে। সুতরাং ইহার দরুন সামগ্রিক বিক্রয়ের ও মুনাফার পরিমাণ বাড়ে।

৩. বিজ্ঞাপনের দ্বারা চাহিদা বৃদ্ধির দরুন উৎপাদনও বৃদ্ধি পায় এবং তাহার ফলে উৎপাদক ক্রমেই অধিকতর পরিমাণে বৃহদায়তনের ব্যয়সংকোচ ভোগ করে ও তাহার দরুন তাহার মুনাফা বাড়ে।

৪. প্রতিযোগিতার বাজারে বৃহদায়তন উৎপাদনের দরুন যতই ব্যয়সংকোচ বৃদ্ধি পায়, উৎপাদক ততই মূল্য কমাইতে পারে। সুতরাং ক্রেতারাও অপেক্ষাকৃত অল্পমূল্যে পণ্য খরিদের সুবিধা ভোগ করে।

৫. বিজ্ঞাপনের দ্বারা উৎপাদক ও বিক্রেতাগণ সরাসরি ক্রেতাদের সহিত সম্পর্ক স্থাপন করিতে পারে বলিয়া পণ্য বিক্রয়ের জন্য মধ্যস্থ কারবারীদের উপর

তাহাদের নির্ভরতা কমিয়া যায়। ইহাতে কারবারের স্থায়িত্ব বৃদ্ধি পায়। অপর দিকে অধিক ভ্রাম্যমাণ বিক্রয়কর্মীও রাখিতে হয় না। ফলে বিক্রয়খরচ কমে।

৬. প্রতিযোগিতামূলক বিজ্ঞাপন বাজারের বিভিন্ন যোগানদারের মধ্যে প্রতিযোগিতাকে শুধু বজায় রাখে না, বৃদ্ধিও করে। ইহাতে প্রতিযোগী কারবারীরা দ্রব্যের মান ও উৎকর্ষ বৃদ্ধির জন্য সর্বদাই সচেষ্ট থাকে।

**খ. সামাজিক গুরুত্ব** ( Social importance ): ১. বিজ্ঞাপনের সাহায্যে নূতন নূতন আধুনিক পণ্যের প্রচারের দ্বারা আকৃষ্ট হইয়া ক্রেতারা উহা ব্যবহার করিতে শুরু করে ও ইহাতে ধীরে ধীরে তাহাদের জীবনযাত্রার মান উন্নত হইতে থাকে।

২. যাহাতে বিজ্ঞাপিত নূতন নূতন আধুনিক দ্রব্যসামগ্রী ভোগ করিতে পারা যায় সেজন্য সীমাবদ্ধ আয়ের ক্রেতারা ঐ সকল দ্রব্য ক্রয়ের সামর্থ্য অর্জনের জন্য অধিক পরিশ্রমের দ্বারা অধিক উপার্জনের চেষ্টা করে। ইহাতে একদিকে তাহাদের ব্যক্তিগত আয় বৃদ্ধি পায় ও অপরদিকে দেশের মোট উৎপাদন ও মোট জাতীয় আয় বৃদ্ধি পায়।

৩. বড় বড় প্রতিষ্ঠানগুলি বিভিন্ন পত্র-পত্রিকায় প্রচুর পরিমাণে বিজ্ঞাপন দেয় বলিয়া উহাদের ব্যয়ের অধিকাংশই বিজ্ঞাপন হইতে বহন করা হয় এবং তাহার ফলে ক্রেতারা অল্পমূল্যে ঐ সকল পত্র-পত্রিকা ক্রয় করিতে পারে। এইরূপে বিজ্ঞাপন সমাজের সাংস্কৃতিক উন্নতিতেও সাহায্য করে।

৪. বিজ্ঞাপনের দ্বারা সুন্দর ও সুরুচিসম্পন্ন নকশা, ছাঁদ ও আকারের নানাবিধ পণ্যের প্রতি ক্রেতার দৃষ্টি আকৃষ্ট করিয়া তাহাকে ঐ সকল দ্রব্যসামগ্রী ব্যবহারে উদ্বুদ্ধ করে এবং দৈনন্দিন জীবনে এই সকল সামগ্রী ব্যবহারের প্রচলন করিয়া ক্রেতার রুচির উন্নতিসাধন করিয়া থাকে। শুধু তাহাই নহে, বিজ্ঞাপনদাতার আয় বৃদ্ধির সঙ্গে সঙ্গে বিজ্ঞাপনের মাধ্যমে চারুশিল্প ও কারুকলা ব্যবসা-বাণিজ্য ও শিল্পজগতে প্রযুক্ত হইয়া নিত্য ব্যবহার্য বিভিন্ন দ্রব্যসামগ্রীকে সুরুচি ও সুষমামণ্ডিত করিয়া সাধারণ ক্রেতার গদ্যময় জীবন শিল্প ও সৌন্দর্যের জাদুস্পর্শে সরল ও মধুর করিয়া তোলে।

## বিক্রয়বিদ্যা বা বিক্রয়িকতা
## SALESMANSHIP

বিক্রয়বিদ্যা বা বিক্রয়িকতা বলিতে বিক্রয় নৈপুণ্য (art of selling) বুঝায়। এখানে বিক্রয় বলিতে শুধুমাত্র পণ্যসামগ্রী বা বস্তুজাত দ্রব্যের হস্তান্তর বা বিনিময় বুঝাইতেছে না, বা শুধুমাত্র বস্তুগত এবং অ-বস্তুগত দ্রব্যসামগ্রীর বিক্রয়ও

বুঝায় না। বিক্রয় শব্দটির গভীর তাৎপর্য হইতেছে, অপরকে কোন বিষয়ে বা বস্তু সম্পর্কে বিশ্বাস করানো, বা কোন চিন্তাধারা বা ধারণা অথবা কল্পনা কিংবা পরিকল্পনা অপরের দ্বারা গ্রহণযোগ্য করিয়া তোলা বা গ্রহণ করানো।

গারফীল্ড ব্লেক বলিয়াছেন যে, বিক্রেতার পণ্যে সম্ভাব্য ক্রেতার আস্থা অর্জনের দ্বারা তাহাকে স্থায়ী ক্রেতায় পরিণত করাই বিক্রয়বিদ্যা অথবা বিক্রয়িকতা।

প্রকৃতপক্ষে বিক্রয়বিদ্যার প্রয়োগ-ক্ষেত্র বহুব্যাপ্ত। উৎপাদনকারী হইতে পাইকারী ক্রেতা, এক পাইকারী ব্যবসায়ী হইতে অপর পাইকারী ব্যবসায়ী, পাইকারী ব্যবসায়ী হইতে খুচরা কারবারী এবং খুচরা কারবারী হইতে ভোগকারী ( Consumers ) পর্যন্ত প্রতি পর্যায়েই পণ্যের হস্তান্তর ঘটে এবং সেজন্য উহাদের প্রতি বিন্দুতেই বিক্রয়বিদ্যার প্রয়োগ ঘটিয়া থাকে।

বিক্রেতা বা বিক্রয়িক কর্তৃক নিজ পণ্যের গুণাগুণ ও উহার উপযোগিতা সম্বন্ধে ক্রেতাকে তাহার ( অর্থাৎ বিক্রয়িকের ) স্বমতে আনয়ন করার প্রচেষ্টার মাধ্যমে অর্থাৎ বিক্রয়বিদ্যার প্রয়োগের দ্বারা পণ্যের প্রচারকার্যও যথেষ্ট পরিমাণে ঘটিয়া থাকে। সেজন্য বলা হয় যে, বিক্রয়িকতা বা বিক্রয়বিদ্যা হইল ব্যক্তিগত প্রচারকার্য ( Personal Publicity )। অপরদিকে, বিক্রেতা পণ্যের যে বিজ্ঞাপন অভিযান পরিচালনা করে, তাহাও উহার গুণাগুণ সম্বন্ধে ক্রেতার মনে বিশ্বাস সৃষ্টিতে সাহায্য করে। এজন্য বিজ্ঞাপনকে ( Advertisement) 'মুদ্রিত বিক্রয়িকতা বা বিক্রয়বিদ্যা' (Printed salesmanship) বলে। এই কারণে বিক্রয়বিদ্যা এবং বিজ্ঞাপন পরস্পরের পরিপূরক বলিয়া পরিগণিত হয়।

## বিক্রয়বিদ্যার মৌলিক বিষয়সমূহ

ব্যাপকতর অর্থে বিক্রয়িকতা বলিতে উৎপন্ন দ্রব্যসামগ্রী বিক্রয়ের প্রত্যক্ষ এবং পরোক্ষ, লিখিত এবং অলিখিত, ব্যক্তিগত এবং ব্যক্তিনিরপেক্ষ যাবতীয় প্রচেষ্টা—যে সকল কার্যের দ্বারা বিক্রেতা খরিদ্দারকে স্বমতে আনয়নের চেষ্টা করে, সম্ভাব্য ক্রেতাকে বাস্তব ক্রেতায় পরিণত করে, উহাদের সমুদয় কার্যাবলীকেই বুঝায়।

আধুনিক কালে কারবারের সাফল্য, সুদক্ষ বিক্রয় ব্যবস্থার উপর সমধিক নির্ভরশীল বলিয়া সকল উৎপাদক এবং বিক্রেতার পক্ষে এজন্য যে তিনটি বিষয় সর্বাগ্রে প্রয়োজন তাহা হইল—১. সুষ্ঠু বিক্রয় নীতি ( Sales policy ); ২. উপযুক্ত বিক্রয় কার্যক্রম ও পদ্ধতি ( Sales programme and methods ); এবং ৩. সুদক্ষ বিক্রয় সংগঠন ( Sales organisation )।

১. সুষ্ঠু বিক্রয় নীতি ( Sales Policy ): কারবার কর্তৃক অনুসরণের

জন্য বিক্রয়-সংক্রান্ত একটি সুনির্দিষ্ট ভাবী পরিকল্পনাই বিক্রয়নীতি। এই নীতি একটি নির্দিষ্ট কালের জন্য রচিত হয় এবং প্রয়োজন হইলে মধ্যে মধ্যে উহার পরিবর্তন সাধন করিতে হয়। কারবারের পণ্য বিক্রয়ে আকাঙ্ক্ষিত সাফল্যের জন্য ইহা অপরিহার্য।

২. **উপযুক্ত বিক্রয় কার্যক্রম ও পদ্ধতি** ( Sales Programme and methods ): গৃহীত বিক্রয়নীতি কার্যকর করিবার জন্য তদুপযোগী একটি বিক্রয় কার্যক্রম প্রস্তুত এবং তদনুসারে সুনির্দিষ্ট বিক্রয় পদ্ধতি নির্বাচন করিতে হয়। বাজার অর্থাৎ খরিদ্দারগণের শ্রেণীবিভাগ, ভৌগোলিক আয়তন অনুযায়ী সমগ্র বাজারকে কতকগুলি অঞ্চলে বিভক্তকরণ ( area of operation ), পরিমাণগত ভাবে বিক্রয়ের সামগ্রিক লক্ষ্য নির্ধারণ, এবং উহার জন্য নির্দিষ্ট সময় স্থিরীকরণ ইত্যাদি বিক্রয় কার্যক্রমের অন্তর্ভুক্ত বিষয়। বিক্রয়ের লক্ষ্য, পণ্যের প্রকৃতি, বাজারের অবস্থিতি, খরিদ্দারগণের বৈশিষ্ট্য ও প্রবণতা ইত্যাদি অনুসারে উক্ত কার্যক্রম সফল করিবার জন্য বিক্রয়ের উপযুক্ত পদ্ধতি নির্বাচন করিতে হয়। ইহার জন্য উপযুক্ত সংখ্যক যোগ্য বিক্রয়িক বা বিক্রয় কর্মচারী নিয়োগ, উপযোগী বিজ্ঞাপন ও প্রচার ব্যবস্থা গ্রহণ, পণ্যের নমুনা প্রস্তুতকরণ ( sampling ), পণ্য তালিকাবহি ( Catalogues ) প্রস্তুতকরণ, পণ্যের প্রশংসা সংবলিত খরিদ্দারগণ কর্তৃক প্রেরিত পত্রাদি মুদ্রণ ও উহাদের প্রচার, প্রদর্শনী ও মেলাতে পণ্য প্রদর্শনের ব্যবস্থা গ্রহণ প্রভৃতি প্রয়োজন।

৩. **সুদক্ষ বিক্রয় সংগঠন** ( Sales Organisation ): গৃহীত বিক্রয় কার্যক্রম ও বিক্রয় পদ্ধতি কার্যকর এবং উহাদের সাফল্য সুনিশ্চিত করিবার জন্য একটি উপযুক্ত দক্ষতাসম্পন্ন বিক্রয় সংগঠন প্রয়োজন। ইহাই কারবারের বিক্রয় বিভাগ ( Sales Department )। ইহার ভারপ্রাপ্ত প্রধান কর্মচারী বা সেলস্ ম্যানেজার তাঁহার অধীনস্থ একাধিক বিক্রয় কর্মচারী বা বিক্রয়িকগণের সহায়তায় বিক্রয়ের কার্যক্রমকে বাস্তবে রূপায়িত করিয়া থাকে। সেলস্ ম্যানেজারকে সাহায্য করিবার জন্য একদল অফিস কর্মচারীও থাকে।

## বিক্রয় কর্মচারিগণের শ্রেণীবিভাগ

যাবতীয় বিক্রয়-কর্মচারিগণকে বিক্রীত দ্রব্যের প্রকৃতি অনুযায়ী দুই শ্রেণীতে বিভক্ত করা যায়। যথা—

১. **বস্তুগত দ্রব্য বিক্রয়িক** ( Salesman of tangible, materiable goods ): রেডিও, মোটরগাড়ি, যন্ত্রপাতি ইত্যাদি যাবতীয় বস্তুগত দ্রব্যের বিক্রয়িকগণ এই পর্যায়ভুক্ত।

২. **অ-বস্তুগত দ্রব্য বিক্রয়িক** (Salesman of non-tangible goods)ঃ বামা প্রতিনিধি, ন্যাশনাল সেভিংস সার্টিফিকেট বিক্রয় প্রতিনিধি, বিনিয়োগ সংগ্রাহক (investment procurer) প্রভৃতি শ্রেণীর বিক্রয়িকগণ এই পর্যায়ভুক্ত।

এই দুই প্রকার শ্রেণীবিভাগ ব্যতীত বিক্রয়িকগণের আর একটি পরিচিত শ্রেণীবিভাগ প্রচলিত আছে। ইহা বিক্রয়িকগণের নিয়োগকর্তা অনুযায়ী করা হইয়াছে।

১. **খুচরা কারবারীর বিক্রয়-কর্মচারী** ( Retailer's Salesmen )ঃ বিভিন্ন শ্রেণীর বিক্রয়িকগণের মধ্যে ইহারা সাধারণ মানুষের নিকট সর্বাধিক পরিচিত। সকল খুচরা বিপণিতেই ইহাদের দেখিতে পাওয়া যায়। প্রতিদিন সাধারণ খরিদ্দারগণের সংস্পর্শে আসিয়া তাহাদের নিকট নানা প্রকার ভোগ্যপণ্য বিক্রয় করাই ইহাদের কার্য।

২. **পাইকারী কারবারীর বিক্রয়-কর্মচারী** (Wholeseller's Salesmen )ঃ বিভিন্ন দ্রব্যের পাইকারী বিক্রেতা কর্তৃক নিযুক্ত বিক্রয়-কর্মচারিগণ খুচরা ব্যবসায়িগণের নিকট যাইয়া পণ্যের ফরমাশ সংগ্রহ করিয়া থাকে।

৩. **উৎপাদনকারী-বিক্রয় প্রতিনিধি** ( Manufacturer's representatives )ঃ যন্ত্রপাতি, সাজসরঞ্জাম, ঔষধ ইত্যাদি নানা প্রকার মূল্যবান দ্রব্য-সামগ্রীর বিক্রয়ের জন্য উৎপাদনকারিগণ বিক্রয়-কর্মচারী নিয়োগ করে। ইহারা পাইকারী ও খুচরা ব্যবসায়িগণের নিকট পণ্যের নমুনা ইত্যাদি সহ যাইয়া পণ্য সম্বন্ধে আলাপ-আলোচনাপূর্বক উহার উপযোগিতা বুঝাইয়া ক্রয় করিতে রাজী করায়।

৪ **প্রত্যক্ষ বিক্রয়-কর্মচারী** ( Direct Salesmen )ঃ যে সকল মূল্যবান দ্রব্যসামগ্রীর, যথা—নানাবিধ জটিল যন্ত্রপাতি প্রভৃতির সর্বদা স্থায়ী বাজার নাই, যাহাদের মধ্যে মধ্যে বিক্রয় ঘটে, সে সকল ক্ষেত্রে উৎপাদন-কারিগণ ক্রয়েচ্ছু ব্যক্তি ও প্রতিষ্ঠানের নিকট ঐগুলির বিশদ ব্যাখ্যা ও বর্ণনার জন্য কারিগরি বিশেষজ্ঞ বিক্রয়-কর্মচারী পাঠাইতে থাকে। বিমান ব্যবসায়, কলকারখানার বিরাট যন্ত্রপাতির সাজসরঞ্জাম ( plant and equipment ) প্রভৃতি বিক্রয়ক্ষেত্রে ইহাদের দেখা যায়।

৫. **অ-বস্তুগত দ্রব্য, অর্থাৎ সেবা বিক্রয়কারী প্রতিষ্ঠানের বিক্রয়-কর্মচারী** ( Salesmen of Sellers of services )ঃ বীমা, পরিবহণ, অর্থ লগ্নী ও বিনিয়োগকারী প্রভৃতি প্রতিষ্ঠান কর্তৃক নিযুক্ত বিক্রয়-কর্মচারিগণ সাধারণ মানুষের নিকট এমন জিনিস বিক্রয় করে যাহা ধরা-ছোঁয়া যায় না,

সেগুলিকে বিভিন্ন শ্রেণীর সেবা বা উপভোগ বলা যায়। যথা—নিরাপত্তা ( বীমা ), সুবিধা ( পরিবহণ ), আয়ের সম্ভাবনা ও সুযোগ ( বিনিয়োগ, সেভিংস সার্টিফিকেট ) ইত্যাদি। ইহারা সেবাবিক্রয়িক নামে পরিচিত।

## বিক্রয়-কর্মচারী নির্বাচন

সকল অভিজ্ঞ কারবারীরই অভিজ্ঞতা এই যে, উপযুক্ত বিক্রয়-কর্মচারী নির্বাচন সুদক্ষ কারিগর নির্বাচন অপেক্ষাও কঠিন। কারণ, সুদক্ষ কারিগরের দক্ষতা পরীক্ষা করিবার সুনিশ্চিত ও ত্রুটিমুক্ত ব্যবস্থা আছে। তাহার কার্যের ফলাফল বস্তুগত বলিয়া উহা নির্দিষ্ট মানের বিচারে যাচাই করা যায়। কিন্তু বিক্রয়-কর্মচারিগণের গুণাবলীর অধিকাংশই মানসিক তো বটেই, তাহা ছাড়া আশু উহাদের ফলাফল পাওয়া যায় না। সেজন্য বিক্রয়-কর্মচারীর যোগ্যতা পরীক্ষার নানা প্রকার আধুনিক পদ্ধতি থাকা সত্ত্বেও উহাদের সাহায্যে নির্ভুল বিচার সম্ভব নহে।

প্রধানত, সাক্ষাৎকারের ( interview ) দ্বারাই বিক্রয়-কর্মচারীর যোগ্যতা ও গুণাবলী যাচাই করিবার চেষ্টা করা হয়। মৌলিক আলাপন ব্যতীত লিখিত এবং হাতে-কলমে ( performance ) পরীক্ষার ব্যবস্থাও গ্রহণ করা হয়। এই সকল সাক্ষাৎকার একাধিকবার একাধিক ব্যক্তির দ্বারা লওয়া হয় এবং উহাদের পৃথক পৃথক ফলাফল একত্রিত করিয়া তুলনামূলক বিচারে প্রার্থীর সামগ্রিক মূল্য নির্ধারণও করা হইয়া থাকে। এইরূপে অত্যন্ত সতর্কতার সহিত বিক্রয়কর্মী নির্বাচন করা হয়।

## দক্ষ বিক্রয়-কর্মচারীর গুণাবলী

সকল বিক্রয়-কর্মচারীর কার্যক্ষেত্র এক প্রকার নহে। সকলে একই প্রকার দ্রব্য বিক্রয় করে না কিংবা একই শ্রেণীর খরিদ্দার লইয়া সকলকে কার্য করিতে হয় না। সুতরাং ক্ষেত্রানুযায়ী বিক্রয়িকগণের বিশেষ বিশেষ স্বতন্ত্র গুণাবলী থাকা প্রয়োজন। কিন্তু তৎসত্ত্বেও সকল শ্রেণীর বিক্রয়িকগণেরই কতকগুলি সাধারণ গুণাবলী অবশ্য প্রয়োজনীয় বলিয়া পরিগণিত হয়। নিম্নে সংক্ষেপে উহাদের উল্লেখ করা গেল :

১. **সুদর্শন** ( Good Appearance ) : সুশ্রী, আকর্ষণীয় চেহারা বিক্রয়-কর্মচারীর প্রাথমিক প্রয়োজনীয় গুণ। কারণ, বিক্রয়িকের সুদর্শন আকৃতি ক্রেতার মনের অগোচরে একটি অনুকূল প্রভাব সৃষ্টি করে।

২. **সুন্দর স্বাস্থ্য ও সু-অভ্যাস** ( Good Health and Habits ) : বিক্রয়-কর্মচারিগণের কার্যক্ষেত্র অফিসের বাহিরে। এমনকি বিভিন্ন দেশদেশান্তর পর্যন্ত তাহাদের অনবরত ভ্রমণ করিতে হয়। এই কঠিন পরিশ্রম ও অনিয়ম সহ্য

করিবার জন্য বিক্রয়-কর্মচারিগণের দৃঢ় স্বাস্থ্য না থাকিলে চলে না। স্বাস্থ্যের সহিত তাহাদের দৈনন্দিন জীবনযাপনের কতকগুলি সু-অভ্যাস থাকাও বিশেষ প্রয়োজন।

৩. **মার্জিত স্বভাব এবং আদবকায়দা** (Politeness and manners): প্রতিদিন, প্রতিমুহূর্তে তাহাদের নানান শ্রেণীর খরিদ্দারগণের সংস্পর্শে আসিতে হয়। প্রথমেই ইহাদের খুশী করিতে হইলে প্রয়োজন হইল বিক্রয়-কর্মচারিগণের মার্জিত স্বভাব ও যথোপযুক্ত আদবকায়দা। প্রাথমিক আলাপে ক্রেতাকে প্রভাবিত করার জন্য ইহা অতি প্রয়োজনীয়।

৪. **মিশুক স্বভাব** (Sociability): বিভিন্ন স্থানে ও পরিবেশে বিভিন্ন শ্রেণীর ক্রেতাগণের সহিত বিক্রয়-কর্মচারিগণকে মিশিতে হয়। এজন্য তাহাদের সদালাপী, মিষ্টভাষী, সামাজিক ও সঙ্গপ্রিয় হওয়া অত্যন্ত প্রয়োজন।

৫. **বুদ্ধিমত্তা** (Intelligence): মানুষের সহিত বিক্রয়িকের মেলামেশার উদ্দেশ্য পণ্য বিক্রয়। এজন্য নানারূপ আলাপ ও কথাবার্তার মধ্য দিয়া প্রভাবিত করিতে হয়। কোন্‌ভাবে অগ্রসর হইলে উহা ফলপ্রদ হইবে, কোন্ কথার দ্বারা সম্ভাব্য ক্রেতা প্রভাবিত হইবে ইত্যাদি সঠিক ভাবে উপলব্ধির জন্য বিক্রয়িকের সবিশেষ বুদ্ধিমত্তা অপরিহার্য।

৬. **অধ্যবসায়** (Persistence): অনেক ক্ষেত্রে এমন সম্ভাব্য ক্রেতার সাক্ষাৎ পাওয়া যায়, যাহাকে সহজে আয়ত্ত ও প্রভাবিত করা যায় না। গভীরভাবে মেলামেশা, যথেষ্ট পরিচয়, আলাপ-আলোচনা ইত্যাদি সত্ত্বেও ইহাদের নিকট পণ্য বিক্রয়ে শীঘ্র সাফল্য অর্জন করা কঠিন। এ সকল ক্ষেত্রে কিন্তু বিক্রয়-কর্মচারিগণকে অসীম ধৈর্য ও অধ্যবসায় সহকারে নাছোড়বান্দা হইয়া লাগিয়া থাকিতে হয় ও অধ্যবসায় দ্বারা সম্ভাব্য ক্রেতার মন জয় করিতে হয়। সেজন্য, অধ্যবসায় বিক্রয়-কর্মচারিগণের অন্যতম অপরিহার্য গুণ।

৭. **ব্যক্তিত্ব** (Personality): বিনয়, সদালাপ, ভদ্র ব্যবহার, যুক্তিদ্বারা নিজ মত প্রতিষ্ঠার ক্ষমতা, দৃঢ়তা, ধৈর্য ইত্যাদির সমাবেশ অপরের অজ্ঞাতে তাহার মনে নিজের স্থায়ী প্রভাব বিস্তারের যে ক্ষমতা, এক কথায় তাহাকেই ব্যক্তিত্ব বলা হয়। বিক্রয়িক ব্যক্তিত্বসম্পন্ন না হইলে পণ্য সম্পর্কে তাহার বক্তব্য সম্ভাব্য ক্রেতার মনে আস্থা ও বিশ্বাস সৃষ্টি করিতে পারে না।

৮. **শিক্ষা ও অভিজ্ঞতা** (Education and Experience): অতীতে বিক্রয়-কর্মচারিগণের পক্ষে সুদর্শন, সদাচারী, আলাপী, বিনয়ী ও ব্যক্তিত্বসম্পন্ন হইলেই চলিত। কিন্তু আধুনিক কালে শুধু ঐ গুণগুলিই আর

যথেষ্ট বলিয়া গণ্য করা চলে না। ঐ সকল ছাড়াও বর্তমান কালে শিক্ষা এবং অভিজ্ঞতা উৎকৃষ্ট বিক্রয়-কর্মচারীর পক্ষে অপরিহার্য বলিয়া গণ্য করা হয়। এখানে শিক্ষা বলিতে বিক্রয়-কর্মচারীর কর্তব্যসংক্রান্ত শিক্ষা এবং পণ্য-সংক্রান্ত প্রয়োজনীয় তথ্য সম্পর্কে সবিশেষ জ্ঞান—এই দুইটি বিষয়ই বুঝায়।

# ১৭ ব্যবহারিক ক্ষেত্রে ব্যবসা-বাণিজ্য : একটি কাল্পনিক লেনদেনের বিবরণ

## Commerce in Practice : A Case Study

ব্যবসা-বাণিজ্যের তত্ত্ব ও তথ্যগত আলোচনার শেষে আমরা এখন এ পর্যন্ত যাহা পাঠ ও শিক্ষা করিলাম তাহার সাহায্যে বাস্তবে কিভাবে ব্যবসা-বাণিজ্য পরিচালিত হয় তাহা অনুধাবনের চেষ্টা করিব। এজন্য আমরা এরূপ কয়েকটি বাস্তবানুগ দৃষ্টান্তের সাহায্য লইব যাহাতে কার্যত আমরা এ পর্যন্ত যাহা পাঠ করিয়াছি তাহার সকলই কিছু না কিছু পরিমাণে প্রসঙ্গত স্মরণ ও উল্লেখ করিবার প্রয়োজন হইবে। এই দৃষ্টান্তের বিষয়টি আমরা প্রশ্নের আকারে নিচে উপস্থিত করিতেছি :

**১. যে কোন পণ্যসামগ্রী ক্রয়-বিক্রয়ের ক্ষেত্রে প্রথমে অনুসন্ধানাদি হইতে আরম্ভ করিয়া শেষে দাম পরিশোধ ও পণ্যটি সরবরাহ পর্যন্ত সকল কার্যাদি কিভাবে সম্পন্ন হয়?**

**২. রেলপথে পণ্যসামগ্রী পাঠাইতে হইলে তাহা কি ভাবে পাঠাইতে হয় এবং এ বিষয়ে কি কি আনুষ্ঠানিক নিয়মাবলী পালন করিতে হয় ও কোন্ কোন্ দলিল প্রভৃতি ব্যবহারের প্রয়োজন হয়?**

এবার দৃষ্টান্তের সাহায্যে প্রশ্ন দুইটির আলোচনা করা যাক্।

**দৃষ্টান্ত :** ধরা যাক কলিকাতার জনৈক ব্যবসায়ী প্রতিষ্ঠান 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ' একটি প্রাইভেট লিমিটেড কোম্পানী এবং ইহার ম্যানেজিং ডিরেক্টর হইতেছেন শ্রীদিবাকর দত্ত। প্রতিষ্ঠানটি নানারূপ যন্ত্রাংশ ও বৈদ্যুতিক সাজ-সরঞ্জাম নির্মাণ করে। বোম্বাইয়ের একটি প্রতিষ্ঠান 'বৈদ্যুতিকা' একটি একমালিকী কারবার এবং উহা বৈদ্যুতিক সাজসরঞ্জামের পাইকারী ও খুচরা ব্যবসায়ী। ইহার মালিক হইলেন শ্রীভীমসেন ভাল্লা। ইহাদের মধ্যে একটি

কাল্পনিক লেনদেন বাস্তবে কিভাবে সম্পাদিত হইতে পারে যথাসম্ভব সংক্ষেপে তাহার আলোচনা করা যাক্।

১. **বিজ্ঞাপন ও প্রচার**ঃ প্রথমেই তৈয়ারী যন্ত্রপাতি ও বৈদ্যুতিক সাজসরঞ্জাম সম্পর্কে আগ্রহী ব্যবসায়ী প্রতিষ্ঠান ও নানাবিধ খরিদ্দারগণকে অবহিত করিবার জন্য 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ' প্রতিষ্ঠানটিকে বিজ্ঞাপন ও প্রচারের ব্যবস্থা করিতে হইবে। ধরা যাক্ এজন্য তাঁহারা নিয়মিতভাবে দৈনিক পত্রিকায় এবং যন্ত্রপাতি, বৈদ্যুতিক বিষয়াদি প্রভৃতি কারিগরি বিষয় সংক্রান্ত বিশিষ্ট সাময়িক পত্রাদি, সিনেমা স্লাইড ও চৌরঙ্গীতে নিওন বাতি ইত্যাদির সাহায্যে তাঁহাদের নির্মিত বিবিধ দ্রব্যাদি সম্পর্কে বিজ্ঞাপন দিয়া থাকেন। এবং তাহা ছাড়া বিভিন্ন রাজ্যের এ বিষয়ের বিবিধ ব্যবসায়ী প্রতিষ্ঠানের নিকট 'ক্যাটালগ', সচিত্র পুস্তিকা ইত্যাদি প্রচার করিয়া থাকেন।

২. **আগ্রহী খরিদ্দারগণ কর্তৃক যোগাযোগ ও পত্রালাপ**ঃ 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ'-এর প্রচার ও বিজ্ঞাপনে আকৃষ্ট হইয়া বৈদ্যুতিক সাজসরঞ্জামের ব্যবসায়ী প্রতিষ্ঠান 'বৈদ্যুতিকা' স্থির করিলেন যে, তাহাদের প্রয়োজনীয় কয়েক ধরনের বৈদ্যুতিক সাজসরঞ্জাম, যাহা 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ' নির্মাণ করেন বলিয়া প্রচার করিতেছেন, সুবিধাজনক দরে 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ'-এর নিকট হইতে খরিদ করা যায় কিনা সে বিষয়ে উক্ত প্রতিষ্ঠানের সহিত যোগাযোগ করিয়া অনুসন্ধান করিবেন।

এ বিষয়ে মনস্থির করিয়া 'বৈদ্যুতিকা' প্রতিষ্ঠানটি 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ'-এর সহিত পর পর একাদিক্রমে যে সকল পত্রালাপে প্রবৃত্ত হইলেন তাহা হইল,—

ক. **অনুসন্ধান পত্র**ঃ ইহাতে 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ'-এর নিকট 'বৈদ্যুতিকা' জানিতে চাহিলেন,—(১) তাঁহারা সম্প্রতি কোন্ কোন্ ধরনের বৈদ্যুতিক সাজসরঞ্জাম নির্মাণ করিতেছেন, (২) উহাদের দরদাম কিরূপ এবং দাম পরিশোধের ব্যবস্থাদি কি, (৩) বিশেষ নির্দিষ্ট ধরনের ও ডিজাইনের বৈদ্যুতিক সাজসরঞ্জাম তাঁহারা নির্মাণ করেন কিনা, এবং (৪) ক্রয়ের শর্তাদি কি ও কতদিনের মধ্যে তাহারা ফরমাশ মত দ্রব্যাদি সরবরাহ করিতে পারিবেন।

(৬ষ্ঠ অধ্যায়ে ৫৭ পৃষ্ঠায় এরূপ অনুসন্ধান পত্রের একটি নমুনা দেওয়া হইয়াছে। উহা দেখিয়া তুমি নিজে 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ'-এর নিকট 'বৈদ্যুতিকা' কর্তৃক লিখিত একটি কাল্পনিক অনুসন্ধান পত্র রচনা কর।)

খ. **অনুসন্ধান পত্রের উত্তর**ঃ অনুসন্ধান পত্রের উত্তরে 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ' সাতিশয় আনন্দের সহিত তাঁহারা,—(১) কি কি ধরনের বৈদ্যুতিক

সাজসরঞ্জাম নির্মাণ করেন, (২) উহাদের চল্‌তি ফ্যাক্টরি দর কি এবং দাম সমস্তই নগদে ২৫% অগ্রিম দেয় এবং বকেয়া অর্থ ব্যাঙ্ক মারফত পণ্যের চালান ও রেলরসিদ হাতে পাইবার সঙ্গে সঙ্গে প্রদেয়, (৩) তাঁহারা 'বৈদ্যুতিকা'র পছন্দ ও প্রয়োজনানুসারে তাঁহারা যে ধরনের বৈদ্যুতিক সরঞ্জাম চাহেন বলিয়া পত্রে উল্লেখ করিয়াছেন তাহা সরবরাহে সক্ষম এবং (৪) ক্রয়ের শর্তাদি নগদ ও ফরমাশ প্রাপ্তির ৩ সপ্তাহের মধ্যে সামগ্রীগুলি রেল মারফত বুকিং করিতে সক্ষম এবং রেল মাশুল ফরমাশ দাতাকে দিতে হইবে,—ইত্যাদি সবিস্তারে জানাইলেন এবং দরদামের উল্লেখসহ একটি সচিত্র মূল্যতালিকা পাঠাইলেন। (৬ষ্ঠ অধ্যায়ে ৫৮ পৃষ্ঠায় অনুসন্ধান পত্রের একটি নমুনা দেওয়া হইয়াছে, উহা দেখিয়া তুমি উপরের তথ্যগুলির ভিত্তিতে 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ' কর্তৃক 'বৈদ্যুতিকা'র নিকট লিখিত একটি কাল্পনিক অনুসন্ধান পত্র রচনা কর।)

**গ. ফরমাশ ও ফরমাশ প্রাপ্তি স্বীকার পত্র:** জবাব পাইবার পর মূল্যতালিকা প্রভৃতি ও পত্রে উল্লিখিত শর্তাদি সম্পর্কে সন্তুষ্ট হইয়া 'বৈদ্যুতিকা' ৫,০০০ টাকার সাজসরঞ্জামের ফরমাশ দিয়া একটি ফরমাশপত্র পাঠাইলেন। উহাতে জানাইয়া দিলেন যে, অগ্রিম বাবদ তাঁহারা ১,২৫০ টাকার একটি এলাহাবাদ ব্যাঙ্কের ব্যাঙ্ক ড্রাফ্‌ট্‌ পাঠাইতেছেন এবং ফরমাশ সামগ্রীগুলি যেন দ্রুতগামী মালগাড়ী যোগে ( Express Goods Train ) ও রেলকর্তৃপক্ষের দায়িত্বে রেলপথে বুকিং করিয়া পাঠান হয়। 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ' উক্ত ফরমাশ পত্র পাইয়া জবাবে ধন্যবাদসহকারে একটি ফরমাশ প্রাপ্তিস্বীকার পত্র সত্বর পাঠাইয়া দিলেন।

ইহার পর তাঁহারা উক্ত ফরমাশ অনুযায়ী সামগ্রাগুলি গুদাম হইতে বাহির করিবার ও উহাদের মোড়ক ইত্যাদি বাঁধিবার ব্যবস্থা করিলেন। (৬ষ্ঠ অধ্যায়ের ৬০ ও ৬২ পৃষ্ঠায় ফরমাশপত্র এবং ফরমাশ প্রাপ্তিস্বীকার পত্রের যে নমুনা দুইটি দেওয়া হইয়াছে তাহা দেখিয়া তুমি উপরোক্ত লেনদেনে সংশ্লিষ্ট পক্ষ দুইটির মধ্যে যে ফরমাশপত্র এবং ফরমাশ প্রাপ্তিস্বীকারপত্রের আদান-প্রদান ঘটিল উহাদের কাল্পনিক নমুনা দুইটি রচনা কর।)

**৩. চালান ও বিল প্রস্তুত এবং মোড়ক বাঁধাই:** 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ' সংশ্লিষ্ট সামগ্রীগুলির চালান ও বিল প্রস্তুত করিলেন এবং অতঃপর অতি সাবধানতার সহিত দ্রব্যগুলি মোড়ক বাঁধিবার ব্যবস্থা করিবেন। বৈদ্যুতিক সাজসরঞ্জাম পল্‌কা ও সূক্ষ্ম বলিয়া প্রথমে উহাদের কাগজে মুড়িয়া তাহার উপর পৃথক পৃথক ভাবে খড় দিয়া ভাল করিয়া মুড়িতে হইবে। উহার পর কাঠের বাক্সের ভিতরে চারিদিকে পুনরায় খড় অথবা টুকরা

কাগজ ঠাসিয়া উহার মধ্যে সযত্নে ও সাবধানে সামগ্রীগুলি বসাইয়া দিতে হইবে এমনভাবে যেন, বাক্সের ভিতরকার দেওয়ালগুলির সহিত উহার মধ্যে স্থাপিত সামগ্রীর মোড়ক কোন প্রকারে সংস্পর্শে না আসে। তাহার পর বাক্স ভাল করিয়া বন্ধ করিয়া উহার দুইদিকে প্রেরক ও প্রাপকের নাম, প্রাপকের নাম ঠিকানার সহিত উহা যে রেল-অঞ্চলে ( railway zone ) অবস্থিত তাহাও লিখিতে হইবে ( প্রসঙ্গত বলা যায়, প্রাপক বোম্বাইয়ের ব্যবসায়ী এবং বোম্বাই 'পশ্চিম রেল' অঞ্চলে অবস্থিত )। মোড়কের অন্যান্য দিকে কাল কালিতে 'Handle With Care' এই কথাগুলি বড় বড় অক্ষরে স্পষ্ট করিয়া লিখিয়া দিতে হইবে। প্রসঙ্গত উল্লেখযোগ্য যে, সামগ্রীগুলির মোড়ক বাঁধাই বা প্যাকিং যদি সন্তোষজনক না হয় তবে রেলকর্তৃপক্ষ তাহা গ্রহণে অস্বীকারও করিতে পারেন।

*৪. **রেলপথে পণ্য বুকিং-এর ব্যবস্থা গ্রহণ :** সন্তোষজনকভাবে মোড়ক বাঁধাই ও বাক্সের গায়ে নামঠিকানা ও সাবধানতাজ্ঞাপক কথাগুলি লিখিয়া এবার মোড়ক বা প্যাকিং বাক্সগুলি 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ'-এর কর্তৃপক্ষ কর্মচারী মারফত হাওড়া স্টেশনের 'গুডস্ বুকিং অফিসে' পাঠাইবেন। তথায় বুকিং ক্লার্ক উক্ত কর্মচারীকে একটি মুদ্রিত ফরম দিবে। ইহাকে পণ্য চালান চিঠা ( Consignment Note or Forwarding Note ) বলে। ইহাতে নিম্নলিখিত বিষয়গুলি লিখিতে হয়,—(ক) পণ্যের বিবরণ, প্রকৃতি, ওজন ও মূল্য, (খ) প্রাপক ও প্রেরকের নাম ও ঠিকানা ; (গ) যে স্টেশন হইতে পণ্যগুলি চালান যাইতেছে ও যে স্টেশন উহাদের গন্তব্য স্থল, উহাদের নাম ; (ঘ) মাশুল, পণ্য চালান দেওয়ার সময় অথবা পণ্য খালাস করিবার সময় দেওয়া হইবে তাহার উল্লেখ ; এবং (ঙ) পণ্যগুলি কাহার দায়িত্বে চালান দেওয়া হইতেছে—মালিকের অথবা রেলকর্তৃপক্ষের, তাহার উল্লেখ, ইত্যাদি। [ প্রসঙ্গত উল্লেখযোগ্য যে, মালিকের দায়িত্বে প্রেরিত পণ্য ক্ষতিগ্রস্ত হইলে রেলকর্তৃপক্ষ ক্ষতিপূরণ দেয় না। কিন্তু রেলকর্তৃপক্ষের দায়িত্বে পণ্য পাঠাইলে পথে উহার ক্ষতি হইলে রেলকর্তৃপক্ষ উহার ক্ষতিপূরণ দিতে বাধ্য থাকে। এজন্য মালিকের দায়িত্বে ( Owner's Risk ) প্রেরিত পণ্যের রেল মাশুল কম ও রেলকর্তৃপক্ষের দায়িত্বে ( Railway's Risk ) প্রেরিত পণ্যের রেল মাশুল বেশি লাগে। ]

গুডস্ বুকিং অফিসে পণ্য চালান চিঠা পূরণ করিয়া পণ্য সহ উহা জমা দিলে তখন দ্রব্যসহ প্যাকিং বাক্সগুলির ওজন প্রভৃতি করিয়া বুকিং ক্লার্ক একটি

* এখানে আমাদের দ্বিতীয় প্রশ্নটির উত্তর আলোচনা করা হইয়াছে।

প্রাপ্তি রসিদ দিবে। মালিকের দায়িত্বে প্রেরিত পণ্যের রসিদে O. W. (অর্থাৎ Owner's Risk) এবং রেলকর্তৃপক্ষের দায়িত্বে প্রেরিত পণ্যের রসিদে R. R. (অর্থাৎ Railway's Risk) অক্ষরগুলি লেখা থাকে।

যাহা হউক, 'বৈদ্যুতিকা'র নির্দেশমত 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ'-এর কর্মচারীটি রেলকর্তৃপক্ষের দায়িত্বে (R. R.) ও প্রাপক (অর্থাৎ 'বৈদ্যুতিকা') পণ্য-খালাসের সময় মাশুল দিবে, এই শর্তে পণ্যগুলি বুকিং করিয়া R. R. অর্থাৎ রসিদখানি লইয়া আসিল।

[ **আংশিক ক্ষতিগ্রস্ত পণ্যের ক্ষতিপূরণ দাবির পদ্ধতি** (Steps to claim compensation for partly damaged goods) : গন্তব্যস্থলে পণ্য পৌঁছাইবার পর প্রেরিত পণ্যের ডেলিভারী লইবার সময় উহা আংশিকভাবে ক্ষতিগ্রস্ত দেখিলে তজ্জন্য রেলকর্তৃপক্ষের নিকট হইতে ক্ষতিপূরণ দাবি করিতে হইলে পণ্যপ্রাপককে নিম্নলিখিত পদ্ধতি অনুসরণ করিতে হইবে :

চালানকৃত পণ্য যে আংশিক ক্ষতিগ্রস্ত হইয়াছে তাহা ধরা পড়িবার পর তৎক্ষণাৎ সংশ্লিষ্ট রেলস্টেশন বা গুডস্ শেডে (Goods shed) রক্ষিত ডেলিভারী-বহিতে (Delivery Book) উক্ত চালান সম্পর্কে যে লিখন (entry) লিপিবদ্ধ করা হইয়াছে উহার পাশে ঐ ক্ষতি সম্পর্কে প্রয়োজনীয় মন্তব্য লিপিবদ্ধ করা হউক বলিয়া প্রাপককে দাবি করিতে হইবে। উহা লিপিবদ্ধ হইবার পর প্রাপক এই মর্মে ঐ রেলস্টেশন কর্তৃপক্ষের নিকট একটি লিখিত দরখাস্ত পেশ করিবেন যে, ঐ ক্ষতির একটি হিসাব (assessment) করা হউক এবং তাঁহাকে ঐ ক্ষতির মূল্যায়নের একটি প্রত্যয়ন পত্র (Damage Assessment Certificate) দেওয়া হউক। ঐ প্রত্যয়নপত্র পাইবার পর ঐ পণ্যের চালান যে তারিখে বুকিং করা হইয়াছিল তাহা হইতে ৬ মাসের মধ্যে প্রাপক রেল-কর্তৃপক্ষের উপর ক্ষতিপূরণ দাবি করিয়া একটি নোটিশ দিবেন। ঐ নোটিশে উক্ত চালানকৃত পণ্যের বুকিং সম্পর্কিত যাবতীয় বিবরণ ও ক্ষতির হিসাবকৃত টাকার অঙ্কের উল্লেখ করিতে হইবে এবং তৎসহ উহার প্রমাণস্বরূপ বিক্রয়-চালানপত্র (Sale Invoice) এবং রেলকর্তৃপক্ষ কর্তৃক প্রদত্ত ক্ষতির মূল্যায়নের প্রত্যয়ন পত্র প্রভৃতি প্রামাণিক দলিলপত্রাদি দাখিল করিতে হইবে।

**রেলচালানী রসিদ** (R. R. or Railway Receipt) : এই দলিলটি রেলপথ পরিবহণে অত্যন্ত গুরুত্বপূর্ণ। ইহা তিনটি কাজ করে,—(ক) রেল-কর্তৃপক্ষের নিকট পরিবহণের জন্য যে পণ্যদ্রব্য অর্পণ করা হইয়াছে, ইহা তাহার রসিদ। (খ) যে পণ্যদ্রব্য রেলপথে পাঠান হইয়াছে, ইহা তাহার মালিকানার

প্রমাণসূচক দলিল। (গ) রেলকর্তৃপক্ষের নিকট পণ্যপরিবহণের জন্য যে মাশুল দেওয়া হইয়াছে, ইহা তাহার রসিদ।

আইন মতে, রেল পণ্যপরিবহণের বিষয়টি, পণ্য প্রেরক ও রেল কর্তৃপক্ষের মধ্যে একটি চুক্তি বলিয়া গণ্য হয়। সুতরাং পরিবাহিত পণ্যের ক্ষতির জন্য একমাত্র পণ্য প্রেরকই রেল কর্তৃপক্ষের নিকট ক্ষতিপূরণ দাবি করিতে পারে। তবে পণ্যপ্রেরক রেলচালানী রসিদের পিঠে সহি করিয়া দিলে ঐ স্বত্বান্তর (endorsement) বলে অপর কেহ রেলকর্তৃপক্ষের নিকট হইতে ঐ পণ্যের ডেলিভারী গ্রহণ করিতে পারে। তবে, এক্ষেত্রে ঐ ব্যক্তিকে নিজ দায়িত্বে (at his own risk) ডেলিভারী লইতে হয়।]

**৫. পণ্যচালানের সংবাদ জ্ঞাপক পত্র, পণ্যচালানপত্র ও বিল প্রভৃতি বিক্রেতা কর্তৃক ক্রেতার নিকট প্রেরণ:** ইহার পর 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ'-এর কর্তৃপক্ষ প্রেরিত পণ্যের যে পণ্যচালানী রসিদ বা চালান পত্র (Invoice) প্রস্তুত করিয়াছেন উহার সহিত একটি বিল প্রস্তুত করিয়া, এই দুইটি দলিলের সঙ্গে রেল রসিদটিও (R. R.) একত্রে কলিকাতাস্থ তাঁহাদের ব্যাঙ্ক ইউনাইটেড ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার নিকট জমা দিয়া দিলেন এবং তাঁহাদের জানাইয়া দিলেন যে, ব্যাঙ্ক কর্তৃপক্ষ যেন উহা তাঁহাদের বোম্বাই শাখায় পাঠাইয়া দেন এবং বোম্বাইয়ের উক্ত 'বৈদ্যুতিকা' প্রতিষ্ঠান পণ্যের দাম বাবদ বকেয়া ৩,৭৫০ টাকা ব্যাঙ্কের নিকট জমা দিলে তবেই যেন রেলরসিদসহ উক্ত দলিলগুলি 'বৈদ্যুতিকা'-কে অর্পণ করা হয়। অপর দিকে, 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ' বোম্বাইয়ের 'বৈদ্যুতিকা'-কে পণ্যচালানের সংবাদজ্ঞাপক একটি পত্র পাঠাইয়া তাঁহাদের ফরমাশী পণ্যগুলি যে নির্দিষ্ট সময়ের মধ্যে তাঁহাদেরই নির্দেশমত রেলযোগে পাঠান হইয়াছে তাহা জানাইয়া দিলেন। এবং উহাতে একথাও তাঁহারা জানাইয়া দিলেন যে, অনুগ্রহ করিয়া বাকি অর্থ জমা দিয়া 'বৈদ্যুতিকা' কর্তৃপক্ষ যেন ইউনাইটেড ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার বোম্বাই শাখা হইতে চালানপত্র ও বিল সহ রেলরসিদটি সংগ্রহ করিয়া বোম্বাই রেলওয়ে গুডস্ অফিস হইতে পণ্যগুলি খালাস করিয়া লন। প্রসঙ্গত তাঁহারা এই খরিদের জন্য 'বৈদ্যুতিকা'-কে ধন্যবাদও জানাইলেন এবং আশা প্রকাশ করিলেন যে, 'বৈদ্যুতিকা' তাঁহাদের স্থায়ী খরিদ্দারে পরিণত হইবেন। (৬ষ্ঠ অধ্যায়ে ৬৩ ও ৬৪ পৃষ্ঠায়, পণ্য চালানের সংবাদ জ্ঞাপক পত্র ও চালান পত্রের একটি নমুনা দেওয়া হইয়াছে। তাহা অনুসরণ করিয়া তুমি উপরোক্ত ভিত্তিতে একটি কাল্পনিক পত্র রচনা কর।)

৬. **লেনদেনের পরিসমাপ্তি :** উপরোক্ত সংবাদ প্রাপ্তির পর যথা-সময়ে 'বৈদ্যুতিকা' কর্তৃপক্ষ একখানি আড়িচেকে ৩,৭৫০ টাকা প্রদান করিয়া ইউনাইটেড ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার বোম্বাই শাখা হইতে সংশ্লিষ্ট চালানপত্র, বিল ও রেলরসিদ প্রভৃতি দলিল ছাড়াইয়া লইয়া, বোম্বাই রেলওয়ে গুডস্ অফিসে মাশুল ও রেলরসিদ জমা দিয়া 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ' কর্তৃক প্রেরিত পণ্য খালাস করিয়া লইল। পরে ইউনাইটেড ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার কলিকাতার শাখা হইতে এবিষয়ে সংবাদ পাইয়া 'বঙ্গ উদ্যোগ প্রাঃ লিঃ' কর্তৃপক্ষ একখানি প্রাপ্তি রসিদ সহ ধন্যবাদ জ্ঞাপক একটি পত্র 'বৈদ্যুতিকা'-কে প্রেরণের সঙ্গে এই লেন-দেনটির সমাপ্তি ঘটিল।

---

# পরিশিষ্ট

## আদর্শ প্রশ্নাবলী

### নবম ও দশম শ্রেণী

১. ভূমিকা

১. বাণিজ্যবিদ্যা শিক্ষার প্রয়োজনীয়তা কি ?

২. মানুষের প্রয়োজনসমূহ ও উহাদের তৃপ্তি

১. শ্রমবিভাগ হইতে কিভাবে বিশেষায়ণ ও বিনিময় দেখা দিয়াছে তাহা ব্যাখ্যা কর।

২. শ্রমবিভাগের সঙ্গে বিশেষায়ণের সম্পর্ক ব্যাখ্যা কর। বিশেষায়ণ কি প্রকারে বিনিময় ব্যবস্থার উৎপত্তি করে ?

৩. কিভাবে মানুষের অভাব ও উহার তৃপ্তি হইতে ক্রমে আধুনিক বাণিজ্যের উৎপত্তি ঘটিয়াছে তাহা বর্ণনা কর।

৩. কারবারী কার্যকলাপ ও উহার শ্রেণীবিভাগ

১. বাণিজ্য বলিতে তুমি কি বুঝ ? যে সকল কার্যাবলীকে বাণিজ্যিক কার্যাবলী বলা হয়, সংক্ষেপে উহাদের বর্ণনা দাও।

২. বিবিধ বাণিজ্যিক বৃত্তি ও পেশাসমূহের পরিচয় দাও।

৩. ব্যবসায়ের সহায়ক কার্যাবলী বলিতে যে সকল বিবিধ কার্যকলাপকে বুঝায় উহাদের সংক্ষিপ্ত পরিচয় দাও।

৪. অভ্যন্তরীণ ব্যবসায়

১. খুচরা ব্যবসায় কাহাকে বলে ? খুচরা ব্যবসায়ের কার্যাবলী এবং উহার সাফল্যের প্রয়োজনীয় বিষয়গুলির পরিচয় দাও।

২. বিপণিমালা বলিতে কি বুঝ ? বিপণিমালা ও বহু শাখা বিপণি-গুলির মধ্যে প্রভেদ কিরূপ তাহা ব্যাখ্যা কর।

৩. বিভাগীয় বিপণি কাহাকে বলে ? ইহার সুবিধা অসুবিধা কিরূপ ?

৪. বহু শাখা বিপণি, বিপণিমালা ও বিভাগীয় বিপণির একটি তুলনামূলক আলোচনা কর।

৫. পাইকারী ব্যবসায় কাহাকে বলে ? ইহার কার্যাবলী এবং ভূমিকা সম্পর্কে একটি সংক্ষিপ্ত টীকা রচনা কর।

৬. পাইকারী ও খুচরা ব্যবসায়ের মধ্যে (ক) পণ্য সরবরাহের উৎস, (খ) ক্রয়ের মাত্রা, (গ) মূল্য প্রদানের শর্তাবলী এবং (ঘ) ঝুঁকি, ইত্যাদি বিষয়ে প্রভেদ দেখাও।

## ৫. পণ্যের ক্রয় ও বিক্রয়

১. ক্রয়-বিক্রয়ের তিনটি অপরিহার্য বিষয় আলোচনা কর এবং প্রসঙ্গত নিচের শব্দগুলির যে কোন চারিটি ব্যাখ্যা কর :—

(ক) ব্যবসায়িক ও নগদ বাট্টা, (খ) কিস্তিবন্দী শর্তে ক্রয়, (গ) নিলামে বিক্রয়, (ঘ) ভাড়া-ক্রয়, (ঙ) বাণিজ্যিক হুণ্ডি, (চ) ব্যাঙ্কের ড্রাফ্‌ট বা হুণ্ডি, (ছ) হাতে নগদ।

২. ভাড়া-ক্রয় এবং কিস্তিবন্দী বা বিলম্বিত মূল্যপ্রদান ব্যবস্থার পার্থক্য সংক্ষেপে নির্দেশ কর। কোন্ প্রকার দ্রব্যসামগ্রীর ক্রয়-বিক্রয়ে কিস্তিতে মূল্য দেওয়া প্রচলিত এবং সুবিধাজনক ?

৩. একটি ক্রয়-বিক্রয়ে পণ্যগুলি (ক) বিগুমান অথবা ভবিষ্যৎ হইতে পারে, (খ) উহাদের সরবরাহ প্রস্তুত বা ভবিষ্যৎ হইতে পারে এবং (গ) উহাদের দাম হাতে নগদ বা অল্প দিনে দেয় হইতে পারে। এই শব্দগুলির ব্যাখ্যা কর।

## ৬. একটি সরল কারবারী লেনদেন ও পত্রালাপ ও অভ্যন্তরীণ ব্যবসায়ে ব্যবহৃত দলিলসমূহ

১. মনে কর, তুমি কলিকাতার ইস্পাত বাসনের জনৈক খুচরা ব্যবসায়ী এবং বোম্বাইয়ের এক ইস্পাত বাসনের পাইকারী ব্যবসায়ীর প্রেরিত মূল্যতালিকা হইতে বাছিয়া তুমি কতকগুলি বাসনপত্র ক্রয় করিবে স্থির করিয়াছ।

এই ক্রয়-বিক্রয় কার্যের শুরু, অগ্রসর ও সমাপ্তি দেখাও এবং বিভিন্ন পর্যায়ে ব্যবহৃত দলিল পত্রাদির উল্লেখ কর।

২. তুমি মেদিনীপুর হইতে ৩০টি ভাল অথচ সস্তা দামের ট্রানজিস্টর রেডিওর বিষয়ে অনুসন্ধান পত্র পাইয়াছ। কাল্পনিক তথ্যাদি দিয়া এবং সরবরাহ করিতে তুমি কিরূপ সময় লইবে, মূল্য প্রদানের শর্তাদি কি ইত্যাদি দিয়া একটি উপযোগী উত্তর রচনা কর।

## ৭. পুঁজি, মোট বিক্রয় ও মুনাফা

১. মুনাফা কাহাকে বলে ? ব্যবসায়ের মোট এবং নীট মুনাফার মধ্যে প্রভেদ দেখাও।

* ২. (ক) স্থির পুঁজি ও আবর্তন পুঁজি এবং (খ) মোট মুনাফা ও নীট মুনাফার মধ্যে পার্থক্য দেখাও। একটি কাপড়ের দোকানের পটভূমিকায় তোমার উত্তরে দৃষ্টান্তগুলি ব্যবহার কর।

* ৩. মুনাফা বলিতে তুমি কি বুঝ? পুঁজির সহিত ইহার সম্পর্ক কি এবং বাস্তব কারবারে ইহার গুরুত্ব কি?

৪. নিম্নোক্ত শব্দগুলির অর্থ ব্যাখ্যা কর:—(ক) দাগ ফেলা, (খ) মোট বিক্রয় বা আবর্তিত অর্থের পরিমাণ, (গ) নীট মুনাফা।

* ৫. কারবারিগণ তাহাদের বিক্রয় বৃদ্ধির জন্য কি কি উপায় অবলম্বন করিতে পারে তাহা সংক্ষেপে আলোচনা কর।

## ৮. কারবারী প্রতিষ্ঠানের বিবিধ রূপ

১. অংশীদারীর সংবিতপত্র কাহাকে বলে? ইহার প্রধান ধারাগুলি কি কি?

২. পারিবারিক কারবার ও অংশীদারী কারবারের তুলনামূলক সুবিধা অসুবিধাগুলি আলোচনা কর।

৩. একমালিকী ও অংশীদারী কারবারের সুবিধা অসুবিধাগুলি বর্ণনা কর।

৪. অংশীদারী কারবার কাহাকে বলে? ইহার বৈশিষ্ট্যগুলি লিখ।

## ৯. যৌথমূলধনী কারবার বা কোম্পানী

১. যৌথমূলধনী কোম্পানীর বিবরণপত্র কাহাকে বলে? ইহার প্রধান বিষয়বস্তু কি কি?

২. একমালিকী কারবার ও অংশীদারী কারবারের তুলনায় যৌথমূলধনী কোম্পানীর সুবিধা ও অসুবিধাগুলি কি কি?

৩. যৌথমূলধনী কোম্পানীর মেমোরাণ্ডাম্ অব এসোসিয়েশন বা পরিমেল বন্ধ কাহাকে বলে? ইহার সহিত আর্টিকল্‌স্ অব এসোসিয়েশন বা পরিমেল নিয়মাবলীর পার্থক্য কি?

৪. যৌথমূলধনী কোম্পানীর পুঁজি সংগ্রহের বিবিধ উপায়গুলি কি কি?

৫. যৌথমূলধনী কোম্পানী কাহাকে বলে? উহার আর্টিক্‌ল্‌সের অন্ততঃ তিনটি প্রধান ধারার পরিচয় দাও।

৬. পাবলিক কোম্পানীর সংজ্ঞা কি? কোম্পানীর কি কি দলিল নিবন্ধকের নিকট দাখিল করিতে হয়?

৭. সংক্ষেপে যৌথমূলধনী কারবারের গঠন পদ্ধতি বর্ণনা কর।

৮. শেয়ার ও ডিবেঞ্চারের মধ্যে পার্থক্য দেখাও।

৯. মেমোরাণ্ডাম ও আর্টিক্‌ল্‌সের তুলনা কর।

## ১০. সমবায় সংগঠন ও রাষ্ট্রীয় কারবার

১. সমবায় সমিতি কাহাকে বলে? উহার বৈশিষ্ট্যগুলির বর্ণনা দাও। ভোগকারী সমবায় সমিতি বা সমবায় ভাণ্ডার কাহাকে বলে? উহার গুরুত্ব বর্ণনা কর।

২. রাষ্ট্রীয় কারবার স্থাপনের বিবিধ উদ্দেশ্যগুলি কি? উহার গুরুত্ব এবং ত্রুটিসমূহ উল্লেখ কর।

৩. বিবিধ ধরনের রাষ্ট্রীয় কারবারের সুবিধা অসুবিধাগুলি আলোচনা কর।

## ১১. ব্যবসায়ীর অফিসের অভ্যন্তরীণ সংগঠন ও অফিস রুটিন

১. যথোপযুক্ত রূপে সংগঠিত একটি আধুনিক বাণিজ্যিক অফিসে কি কি বিভিন্ন বিভাগ থাকে এবং উহাদের কার্যাবলী কি কি?

২. (ক) অফিসে বহিরাগত পত্রাদি সম্পর্কে নিয়মমাফিক কার্যাবলী বর্ণনা কর।

(খ) চিঠিপত্রে সূচীপ্রণয়ন কাহাকে বলে? কার্ড-সূচী ব্যবস্থায় সুবিধা অসুবিধা আলোচনা কর।

৩. যে কোন আধুনিক বাণিজ্যিক অফিসের একটি উৎকৃষ্ট নথিবদ্ধকরণ ব্যবস্থার বর্ণনা দাও। এরূপ অফিসে ব্যবহৃত হয়, এরূপ অন্ততঃ চারিটি যন্ত্রের উল্লেখ কর।

৪. বৃহদাকার অফিসে যে সকল বিভাগ থাকে তাহা উল্লেখ কর। ইহাদের মধ্যে কোন্‌গুলি ক্ষুদ্রাকার অফিসে দেখা যায়?

## ১২. বাণিজ্যিক পত্রালাপ

১. মেসার্স সিনহা এণ্ড কোম্পানী, একজিবিসন রোড, পাটনার নিকট হইতে সাপ্লাই ষ্টোরস ১০০ এন এস রোড কলিকাতা ৪০০০ টাকার বৈদ্যুতিক পাখার ফরমাশ পাইয়াছে। আর্থিক অবস্থা কেমন জানিতে হইলে উহারা মেসার্স শুক্লা ব্রাদার্স, ১০ মার্কেট স্কোয়ার পাটনার নাম উল্লেখ করিয়া লিখিয়াছেন, তাঁহাদের নিকট জানিতে পারিবেন।

(ক) সাপ্লাই ষ্টোরস, কলিকাতা, হইতে মেসার্স শুক্লা ব্রাদার্স, পাটনা-র নিকট, মেসার্স সিনহা এণ্ড কোম্পানী, পাটনা, সম্পর্কে আর্থিক অবস্থার অনুসন্ধান করিয়া পত্র লিখ।

(খ) মেসার্স শুক্লা ব্রাদার্স, পাটনা-র নিকট হইতে উত্তরে জানাও মেসার্স সিনহা এণ্ড কোম্পানী, পাটনা-র আর্থিক অবস্থা ভাল; ইহা জানাইয়া, কিন্তু উহারা কোন দায়িত্ব গ্রহণ করিতেছেন না, তাহা জানাও।

২. বহু সংখ্যক খুচরা বিপণি মাধ্যমে নিজ পণ্য বিক্রয় করে, এমন কোন বৃহৎ উৎপাদনকারী কোম্পানী হইতে একটি প্রচারপত্র লিখিয়া খরিদ্দার ও কারবারিগণের নিকট প্রচার কর যে শীঘ্রই আরও একটি নূতন খুচরা শাখা খোলা হইবে।

৩. কোনও বণিকসভার কর্মসচিবের নিকট হইতে পশ্চিমবঙ্গ শাখার পোস্ট মাস্টার জেনারেলের নিকট পত্র লিখিয়া ডাকঘরে বিভিন্ন কাউন্টারে অপেক্ষমান দীর্ঘ সারিবদ্ধ জনতার অসুবিধা, সাধারণের জন্য টেলিফোন ব্যবহার এবং নৈশ ডাকঘরের ভীষণ অভাব, এই অভিযোগ জ্ঞাপন কর।

একটি উত্তর লিখিয়া জানাও যে যদি বণিক সভার প্রতিনিধি এ বিষয়ে ডিরেক্টর অফ পোস্টাল সার্ভিসের সঙ্গে দেখা করিয়া আলোচনা করেন তাহা হইলে তিনি সুখী হইবেন।

## ১৩. ব্যাঙ্ক ব্যবসায়

১. বাণিজ্যিক ব্যাঙ্ক কাহাকে বলে? উহার কার্যাবলী বর্ণনা কর। উহারা কিভাবে ব্যবসা-বাণিজ্যে সহায়তা করে তাহা দেখাও।

২. খোলা চেক ও আড়ি চেকের মধ্যে প্রভেদ দেখাও। বিশেষ আড়ি কাহাকে বলে?

৩. স্থির আমানত, চল্‌তি আমানত ও ওভার ড্রাফ্‌ট,—এই বিষয়গুলি ব্যাখ্যা কর।

৪. স্থির আমানত কাহাকে বলে? কোন একটি কারবারীর নিকট ইহার বাস্তব উপযোগিতা কি?

৫. ব্যক্তিগত নামে কোন বাণিজ্যিক ব্যাঙ্কে একটি চল্‌তি আমানত কিভাবে খোলা যায়? বাহক চেক ও আদেশবহ চেক এবং খোলা চেক ও আড়ি চেকের প্রভেদ কি?

৬. (ক) ব্যাঙ্কের কাউণ্টার হইতে কিভাবে চেক ভাঙ্গান হয়? এরূপ ক্ষেত্রে চেক ফেরৎ দেওয়া হইলে যে সকল কারণ দেখান যাইতে পারে উহাদের মধ্যে যে কোন তিনটির উল্লেখ কর।

(খ) স্থির আমানতী হিসাবের পরিবর্তে চল্‌তি আমানতী হিসাবে টাকা জমা রাখিলে কারবারীর তাহাতে সুবিধা অসুবিধা কি?

৭. সেভিংস ব্যাঙ্ক কাহাকে বলে? জনসাধারণের নিকট ইহার উপযোগিতা কি?

৮. বাণিজ্যিক ব্যাঙ্ক কারবারিগণকে কি কি ভাবে ঋণ দিয়া সাহায্য করিতে পারে?

## ১৪. বীমা

১. অগ্নিবীমা বা নৌবীমা কিভাবে কারবারী ঝুঁকির বণ্টন করিয়া ব্যবসা-বাণিজ্যে সাহায্য করে তাহা ব্যাখ্যা কর।

২. 'বিভিন্ন প্রকার বীমার অন্তর্নিহিত মূলনীতি হইল কারবারী ঝুঁকির বণ্টন'—ব্যাখ্যা কর।

৩. ব্যাখ্যা কর—বীমাযোগ্য স্বার্থ, চূড়ান্ত সদ্বিশ্বাস।

৪. যে কোন কারবারী বীমা করিতে পারে এরূপ যে কোন ছয়টি বিভিন্ন প্রকারের সাধারণ কারবারী ঝুঁকির উল্লেখ কর।

৫. অগ্নিবীমা বা নৌবীমার উদ্দেশ্য বর্ণনা কর এবং কিভাবে অগ্নিবীমা কিংবা নৌবীমা পত্র লইতে হয় তাহা বর্ণনা কর।

৬. নৌবীমা বা অগ্নিবীমাতে ক্ষতিপূরণ দাবি আদায়ের পদ্ধতি বর্ণনা কর।

৭. ব্যবসায়ে অগ্নিবীমার তাৎপর্য কি? চুক্তি সম্পাদনায় অগ্নিবীমাকারীর কি কি বিষয় উল্লেখ করা প্রয়োজন তাহা লিখ।

৮. শ্রমিকগণের ক্ষতিপূরণ বীমা কাহাকে বলে? ইহার সহিত কর্মচারী রাজ্যবীমার পার্থক্য কি?

## একাদশ শ্রেণী

### ১৫. বৈদেশিক ব্যবসায়

১. বৈদেশিক বাণিজ্যের উৎপত্তি কিভাবে হয়? কোন দেশের পক্ষে বৈদেশিক বাণিজ্যের গুরুত্ব আলোচনা কর।

২. ভারত হইতে পণ্য রপ্তানি করিবার যে প্রণালী সাধারণতঃ অনুসরণ করা হয় তাহার সংক্ষিপ্ত বিবরণ দাও।

ইহাতে যে সকল প্রধান দলিল ব্যবহৃত হয় তাহারও উল্লেখ কর।

৩. বহিঃশুল্ক ও অন্তঃশুল্কের প্রভেদ দেখাও। মূল্যানুসার শুল্ক কাহাকে বলে।

৪. তুমি ভারতে কতকগুলি অত্যাবশ্যকীয় কাঁচামাল আমদানি করিতে যাইতেছ। এবিষয়ে ভারতে যে আমদানি প্রণালী সাধারণত অনুসৃত হয় তাহার বর্ণনা কর এবং এবিষয়ে কয়েকটি গুরুত্বপূর্ণ দলিলের উল্লেখ কর।

৫. ভারতের পক্ষে বৈদেশিক বাণিজ্যে লিপ্ত হইবার প্রয়োজনীয়তা কি? ভারতের উল্লেখযোগ্য আমদানি রপ্তানি দ্রব্য হইতে দৃষ্টান্ত দিয়া তোমার উত্তর দাও।

৬. ভারতের বৈদেশিক বাণিজ্যের ধরন ও বৈশিষ্ট্যগুলি আলোচনা কর।

৭. ঋণের প্রত্যয়ন পত্র কাহাকে বলে? ইহার গুরুত্ব কি?

### ১৬. বিশিষ্ট বাজারসমূহ

১. শেয়ার বাজার কাহাকে বলে? উহার গুরুত্ব কি?

২. সংগঠিত পণ্যের পাইকারী বাজার কাহাকে বলে? ইহারা উৎপাদক ও ব্যবসায়িগণকে কিভাবে সাহায্য করে?

৩. আধুনিক শেয়ার বাজারের কার্যাবলী বর্ণনা কর।

### ১৭. গুদামজাতকরণ ব্যবস্থা

১. বাণিজ্যের প্রসারে গুদামজাতকরণ ব্যবস্থার ভূমিকা আলোচনা কর।

### ১৮. বিজ্ঞাপন ও বিক্রয়িকতা

১. বিজ্ঞাপনের উদ্দেশ্যগুলি কি? একজন লিখিবার কালি প্রস্তুতকারক বিক্রয়ের জন্য বিজ্ঞাপন দিতে কি কি উপায় গ্রহণ করিতে পারে?

২. প্রচার বলিতে তুমি কি বুঝ? ইহা আর বিজ্ঞাপন কি একই জিনিস?

৩. বিজ্ঞাপন ও ঘোষণার মধ্যে পার্থক্য কি?

৪. উত্তম বিক্রয় কর্মচারীর আবশ্যকীয় গুণাবলী কি কি?

### ১৯. ব্যবহারিক ক্ষেত্রে ব্যবসা-বাণিজ্য: একটি কাল্পনিক লেনদেনের বিবরণ

১. রেলপথে পণ্য পাঠাইবার ও আনাইবার পদ্ধতি বর্ণনা কর এবং সংশ্লিষ্ট দলিলপত্রগুলির উল্লেখ কর।